নবীনচন্দ্র সেন

# রৈবতক কুরুক্ষেত্র-প্রভাস

সম্পাদনা ও ভূমিকা
শ্রীঅসিতকুমার বন্দ্যোপাধ্যায়, এম. এ., ডি. ফিল.,
অধ্যাপক, কলিকাতা বিশ্ববিদ্যালয়

( দ্বিতীয় সংস্করণ--১৯৬৬ )

বুকল্যাণ্ড প্রাইভেট লিমিটেড
১, শংকর ঘোষ লেন, কলিকাতা-৬

## সম্পাদকের নিবেদন

### ( দ্বিতীয় সংস্করণ )

প্রায় এক বৎসর পূর্বে নবীনচন্দ্র সেনের 'রৈবতক-কুরুক্ষেত্র-প্রভাস' নিঃশেষ হইয়া গিয়াছে, কিন্তু নানা কার্যে ব্যস্ত থাকিতে হইয়াছে বলিয়া ইহার দ্বিতীয় সংস্করণ প্রকাশে কিছু বিলম্ব হইয়া গেল। যাহা হউক, বুকল্যাণ্ডের কর্মী-বন্ধুদের সহযোগিতায় অপেক্ষাকৃত অল্প সময়ের মধ্যেই মুদ্রণকার্য সুচারুরূপে সমাধা করা গিয়াছে। এবার মুদ্রণ-সৌষ্ঠবও বৃদ্ধি পাইয়াছে, গ্রন্থের পরিসরও কিছু বাড়িয়াছে।

যথাসম্ভব সতর্কতার সঙ্গে পাঠ নির্ণয় করা হইলেও ত্রুটি-একটি মুদ্রণপ্রমাদ চোখে পড়িতেছে, আশা করি তাহার জন্য পাঠকগণ কিছু মনে করিবেন না। অধুনা অনেকেই ঊনবিংশ শতাব্দীর বাংলা সাহিত্য ও বাঙালীর সংস্কৃতি লইয়া নানা গবেষণায় মাতিয়াছেন, গত শতাব্দীর মধ্যেই আধুনিক বাঙালীজীবনের মর্মরহস্য লুকাইয়া আছে, একথা আজ অনেকেই সমাজবিবর্তনের ইতিহাস অবলম্বনে বিচার বিশ্লেষণ করিতেছেন। সেই দিক হইতে নবীনচন্দ্রের এই 'ত্রয়ী' কাব্য সংস্কৃতি বিচারের উপাদান হিসাবে গৃহীত হইবে বলিয়া আশা করিতেছি।

কলিকাতা বিশ্ববিদ্যালয়, অ. কু. ব.
বাংলা বিভাগ,
১৩৭৩ ॥ ১৯৬৬

( প্রথম সংস্করণ )

নবীনচন্দ্রের রৈবতক-কুরুক্ষেত্র-প্রভাস প্রকাশিত হইল। শুধু কাব্যধর্মের জন্যই কাব্যের মূল্য নহে, ইহার পশ্চাতে একটা বিশেষ দেশ ও কালের ইতিহাস লুকাইয়া থাকে। নবীনচন্দ্রের কাব্যের মূল্য যেরূপ হউক না কেন, তদানীন্তন বাঙলাদেশের পটভূমিকায় তাঁহার রচনাবলীর একটা বিশেষ তাৎপর্য আছে। ঊনবিংশ শতাব্দীর নবজাগরণ কী ভাবে বাঙলাদেশের চিত্তলোকে প্রভাব বিস্তার করিতেছিল, পুরাতন ও নূতন ভাবাদর্শের যুগসন্ধি হইতেছিল, সেই সমস্ত সামাজিক ও ঐতিহাসিক তাৎপর্য এই কাব্যত্রয়ে নিহিত আছে। সেইজন্য এখনও এগুলির অধ্যয়নের প্রয়োজনীয়তা রহিয়াছে। তিনখানি কাব্যের একত্রে মুদ্রণের কারণ—পাঠকগণ ইহার মধ্যে মূল কাহিনীর বিকাশ ও বিস্তার লক্ষ্য করিতে পারিবেন, নবীনচন্দ্রের মনোভাবটিও স্পষ্টতর হইবে।

শ্রীযুক্ত সনৎকুমার গুপ্ত মহাশয় কবির জীবৎকালের সংস্করণের পাঠের সঙ্গে বর্তমান সংস্করণের পাঠ মিলাইতে আমাকে বিশেষভাবে সাহায্য করিয়াছেন। এই প্রসঙ্গে তাঁহাকে ধন্যবাদ জানাইতেছি। আমার প্রীতিভাজন ছাত্র অধ্যাপক শ্রীমান্ সুখেন্দুসুন্দর গঙ্গোপাধ্যায়, এম. এ. ভূমিকার কিয়দংশের প্রেসকপি তৈয়ারী করিয়া দিয়া আমার পরিশ্রম লাঘব করিয়াছেন।

ভূমিকায় নবীনচন্দ্রের জীবন, রচনাবলী ও মনোবিকাশের ধারা সম্বন্ধে সবিস্তারে আলোচনা করিতে চেষ্টা করিয়াছি। অধুনা কালধর্মে নবীনচন্দ্রের কাব্যের জনপ্রিয়তা হ্রাস পাইয়াছে। তথাপি এই কাব্যপরিচয় পাঠে যদি কাহারও মূল কাব্য পড়িবার ইচ্ছা জাগে, এই আশায় নানা বিষয়ে একটু বিস্তারিতভাবেই আলোচনা করিয়াছি। মহাকাব্যের লক্ষণ, ইতিবৃত্ত, য়ুরোপের রেনেসাঁস ও আধুনিকতা, তাহার সঙ্গে নবীনচন্দ্রের সম্পর্ক, ঊনবিংশ শতাব্দীর নবজাগরণ ও নবীনচন্দ্র—ইত্যাদি নানা প্রসঙ্গের অবতারণা করিয়া বক্তব্য-বিষয়কে সুপরিস্ফুট করিতে যথাসাধ্য চেষ্টা করিয়াছি। কতদূর সফল হইয়াছি, তাহা পাঠক-পাঠিকারা বিবেচনা করিবেন।

পরিশেষে বুকল্যাণ্ডের কর্মাধ্যক্ষ বন্ধুবর শ্রীযুক্ত জানকীনাথ বসু, এম. এ., মহাশয়কে আন্তরিক কৃতজ্ঞতা জানাইতেছি। তিনি উদ্যোগী হইয়া মুদ্রণের সুব্যবস্থা না করিলে নবীনচন্দ্রের কাব্যত্রয় একত্রে প্রকাশ করিতে সাহসী হইতাম না।

কলিকাতা বিশ্ববিদ্যালয়, অ. কু. ব.

১৩৬৭ ॥ ১৯৬০

# সূচীপত্র

বিষয় | পৃষ্ঠা

# ভূমিকা



কবি নবীনচন্দ্র সেন ( ১৮৪৭-১৯০৯ ) উনবিংশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে আবির্ভূত হইয়াছিলেন এবং প্রায় চল্লিশ বৎসর ধরিয়া বঙ্গসরস্বতীর সেবা করিয়া বাংলা সাহিত্যে অবিস্মরণীয় কীর্তি রাখিয়া গিয়াছেন। অবশ্য একথা সত্য—"নবীনচন্দ্র সেনের কবিত্ব সম্বন্ধে আমাদের আজ আর কোনও মোহ নাই, তাঁহার কাব্যের মহৎ গুণগুলির সঙ্গে মহৎ দোষগুলির আলোচনাও বিস্তারিতভাবে হইয়াছে।"[১] তবু আমরা কেন কবির 'রৈবতক'-'কুরুক্ষেত্র'-'প্রভাস' কাব্যের পুনর্মুদ্রণ ও আলোচনার প্রয়াস করিতেছি, সে সম্বন্ধে দুই-একটি কথা নিবেদন করা অপ্রাসঙ্গিক হইবে না।

কবি হিসাবে নবীনচন্দ্রের মূল্য যাহাই হউক না কেন, একটা বিশেষ যুগ ও জীবনে তাঁহার প্রভাব ও প্রতিষ্ঠা এবং তাহার দ্বারা বাঙলাদেশের সাহিত্য ও সংস্কৃতির নবমূল্যায়ন প্রয়াস পাঠক ও সমালোচকের আবশ্যিক কর্তব্য। সাহিত্য-বহির্ভূত মানদণ্ড সাহিত্য বিচারে যেমন ব্যর্থ, তেমনি কবির প্রতি ভক্তি-শ্রদ্ধার উচ্ছ্বাসও উদ্দিষ্ট ফললাভে বঞ্চিত। তাই তদানীন্তন যুগ, ঐতিহাসিক পরিপ্রেক্ষিত ও ব্যক্তিমানসের সহিত অন্বিত কবিজীবন ও কাব্যকে মিলাইয়া দেখা উনবিংশ শতাব্দীর বাংলা সাহিত্য অনুশীলনের প্রধান উদ্দেশ্য হওয়া উচিত। উনবিংশ শতাব্দীর মধ্যভাগ হইতে আরম্ভ করিয়া বিংশ শতাব্দীর মধ্যভাগ পর্যন্ত—প্রায় শতাব্দীকালের মধ্যে বাংলা কাব্যের যে অদ্ভুত রূপান্তর হইয়াছে,—বস্তু, প্রকাশরীতি, মানসিকতা, দার্শনিক প্রত্যয় প্রভৃতি নানা বৈপ্লবিক পরিবর্তনের মধ্য দিয়া কাব্যকবিতা অগ্রসর হইয়াছে, তাহার অনুরূপ দৃষ্টান্ত ভারতের অন্যান্য প্রাদেশিক ভাষায় একান্ত দুর্লভ। নবীনচন্দ্রের 'ত্রয়ীকাব্য' সেই বৈপ্লবিক পরিবর্তনধারার এক-একটি বিস্ময়কর তরঙ্গভঙ্গ। তাই আধুনিককালের পাঠকচিত্ত নবীনচন্দ্রের কাব্যপাঠে সেযুগের পাঠকের মতো উৎসাহিত না হইলেও উনবিংশ শতাব্দীর বাঙালী-মানসের অন্তর্গূঢ় পরিচয় লাভের জন্যও নবীনচন্দ্রের ঐ কাব্যত্রয়ের ( রৈবতক-কুরুক্ষেত্র-প্রভাস ) পরিচয় গ্রহণ করা কর্তব্য। টি. এস. এলিয়ট ড্রাইডেনের কবিতায় অবগাহন করিয়া মানসিক রসভোগের আনন্দলাভে সমর্থ হইয়াছিলেন। আমাদেরও উনবিংশ শতাব্দীর বাঙালী কবি সম্বন্ধে উন্নাসিকতার প্রশ্রয় না দিয়া বরং এই যুগের মারফতে সমগ্র যুগমানসটি বুঝিয়া লওয়া প্রয়োজন।

---

১ কমলকুমার গঙ্গোপাধ্যায় সম্পাদিত নবীনচন্দ্রের 'প্রভাস' কাব্যের মুখবন্ধে ডাঃ শশিভূষণ দাশগুপ্তের উক্তি।

## ॥ কবিজীবনী ॥

রবীন্দ্রনাথ প্রশ্ন করিয়াছেন, "কবিরে খুঁজিছ তাহারি জীবনচরিতে ?" কবির জীবনচরিতে কবিকাহিনী যথার্থতঃ ধরা পড়ে না। সে জীবনচরিত যদি আবার অন্য কাহারও রচিত হয়, তাহা হইলে কবির স্বরূপনির্ণয় আরও দুরূহ হইয়া পড়ে। কারণ কবির ব্যক্তিগত জীবন—অর্থাৎ পারিবারিক ও সামাজিক জীবনের কতকগুলি চিরাচরিত পথ ও পরিচিত প্রকৃতি আছে যাহার দ্বারা কবির ভূমিচারী ব্যক্তিসত্তাটিকে চিনিয়া লওয়া সহজ। কিন্তু কবির সারস্বত জীবনের মর্মগূঢ় রহস্য বাহিরের লোকের নিকট কি করিয়া ধরা দিবে ? এই জন্য কবির কাব্য-জীবনী উদ্ধার করিবার জন্য আমরা কবির আত্মজীবনী, চিঠিপত্র, ডায়েরি প্রভৃতির খোঁজ লইয়া থাকি। রাবণ-অপহৃতা সীতা যেমন রামচন্দ্রকে পথের নিশানা দিবার জন্য আকাশ হইতে অলঙ্কারাদি নিক্ষেপ করিয়াছিলেন, তেমনি কবিদের আত্মকথা ও চিঠিপত্রাদিতে কাব্যসূত্র প্রচ্ছন্ন অবস্থায় নিহিত থাকে। আমাদের সৌভাগ্য, নবীনচন্দ্র পাঁচখণ্ডে রচিত নিজের জীবনকথা 'আমার জীবন' ( ১৯০৮-১৯১৩ সালের মধ্যে প্রকাশিত ) এবং সহধর্মিণী ও বন্ধুজনের নিকট লিখিত চিঠিপত্রে তাঁহার ব্যক্তিগত জীবন ও কর্মজীবনের অনেক অজ্ঞাত তথ্যের ইঙ্গিত দিয়াছেন। 'আমার জীবন' অবলম্বনে নবীনচন্দ্রের পারিবারিক, ব্যক্তিগত ও কাব্যজীবনের এমন সমস্ত গূঢ় পরিচয় পাওয়া যায় যে, অপরের রচিত কবিজীবনীতে তাহার অনেক তথ্যই অনুদ্‌ঘাটিত রহিয়া যাইত।

এই প্রসঙ্গে আর একটা কথা বলিয়া লওয়া ভাল। 'আমার জীবন'-এর উপর পুরাপুরি নির্ভর করিলে কবিজীবনবিচারে আমাদিগকে বিড়ম্বনার মধ্যে পড়িতে হইবে। আত্মজীবনী অধিকাংশস্থলে আত্মগোপন-প্রয়াসী এবং আত্মপ্রচারকামী। কেহ কেহ নিজ জীবনের সদ্‌দৃষ্টান্ত-গুলিকে সারি দিয়া সাজাইয়া বাহবা পাইতে চাহেন, কেহ নিজের অপূর্ণ কামনা ও খণ্ডিত জীবনকে আদর্শায়িত কল্পিতরূপের মধ্যে পূর্ণতা দিতে চাহেন, কেহ-বা কল্পিত অপরাধের বোঝা স্বেচ্ছাক্রমে নিজ স্কন্ধে তুলিয়া লইয়া এক প্রকার আত্মধর্ষণকামী নৈতিক তৃপ্তি পাইতে চাহেন। নবীনচন্দ্রের মতো আবেগপ্রবণ, অসংযতবাক্ ও স্বেচ্ছাচারী কবির আত্মজীবনী অনেক সময়ে তাঁহার কাব্যপাঠককে বিপথে পরিচালিত করে। তাঁহার চশমার মধ্য দিয়া তাঁহাকে দেখিতে হয় বলিয়া পাঠকের দৃষ্টিবিভ্রম ঘটা স্বাভাবিক।

নবীনচন্দ্র আত্মজীবনী রচনায় একটি আনুবীক্ষণিক যন্ত্র ব্যবহার করিয়াছেন; ফলে তাঁহার জীবনের ভুলভ্রান্তি, আশানৈরাশ্য, গুণাগুণ—সমস্তই 'আমার জীবন'-এর মধ্যে বড় আকারে ধরা পড়িয়াছে।

কোন কোন ফলের বাহিরের অংশ পরিপুষ্ট হইলেও ভিতরে কিছু কাঁচা থাকিয়া যায়। নবীনচন্দ্রের দেহের বয়স বাড়িলেও মনের বয়স বাড়িয়াছিল কিনা সন্দেহ হয়। চট্টগ্রামের দুর্বিনীত ও তীক্ষ্ণবুদ্ধি কিশোরটি দীর্ঘ বাষট্টি বৎসর পর্যন্ত জীবিত থাকিলেও কোন দিন পৌগণ্ডসীমা অতিক্রম করেন নাই। কৈশোর ও প্রথম যৌবনের ধর্ম—আত্মপ্রীতি ও আত্মকেন্দ্রিকতা; সমস্ত

জগৎ যেন কিশোরটিকেই ঘিরিয়া আবর্তিত হয়; বিশ্বনাটকের সে-ই সূত্রধার এবং নায়ক। জগৎ ও জীবন তখন একটি ব্যক্তিচিত্তের রঙে রঙিন হইয়া ওঠে। নবীনচন্দ্রের 'আমার জীবন'-এ ঠিক তাহাই হইয়াছে। আত্মজীবনী রচনা করিতে গেলে যে-জাতীয় নিঃস্পৃহতা প্রয়োজন, নবীনচন্দ্রের চরিত্র ঠিক তাহার বিপরীত। তাই উপন্যাসের মতো চিত্তাকর্ষী এই আত্মজীবনী উপন্যাসেই পরিণত হইয়াছে। এই উপন্যাসের পটভূমি—চট্টগ্রাম, কলিকাতা, যশোহর, ভবুয়া, পুরী, বিহার, নোয়াখালি, রানাঘাট, ময়মনসিংহ, ত্রিপুরা। ঘটনা—পারিবারিক জীবনের সুখশান্তি, আশাভঙ্গ, আত্মীয়দের নির্যাতন, ডেপুটি জীবনের অভিশাপ। পরিসমাপ্তি—১৯০৪ সাল, ১লা জুলাই; এই তারিখে কবি কর্ম হইতে অবসর গ্রহণ করেন। এই ধরনের আত্মজীবনীতে সত্যের অতিরঞ্জন স্বাভাবিক। তদুপরি কবি অত্যন্ত আবেগপ্রবণ এবং আচার-আচরণ ও সংলাপে অসতর্ক ও অসংযত ছিলেন। ওলডহ্যাম্ নামক এক উপরওয়ালা কবির বল্‌গাহীন রসনা সম্বন্ধে বলিয়াছিলেন, "impulsiveness of your expression."[২] সমগ্র কবিজীবনী এই রূপ impulsiveness of expression-এ এমন আকীর্ণ যে, অনেক সময় ইহাতে কবির আসল স্বরূপ ঢাকিয়া গিয়াছে। কবি ব্যক্তিগত সঙ্কীর্ণতা ত্যাগ করিয়া নিঃস্পৃহতার উচ্চলোকে উঠিতে পারেন নাই বলিয়া নিজ জীবনের ভালমন্দ ও সুখদুঃখের দ্বারা অভিভূত হইয়া এই আত্মজীবনী রচনা করিয়াছিলেন। কাজেই তিনি কৈশোর ও প্রথম যৌবনের 'ডন জুয়ানী' লীলার স্মৃতি বৃদ্ধ বয়স পর্যন্ত সযত্নে রক্ষা করিয়াছেন; নিজে চরিত্র ও নীতির পরিপোষক হইয়াও বিবাহিতা মহিলার আবেগোন্মত্ত প্রণয়লিপি বহু আকাঙ্ক্ষার ধনরূপে শিরোধার্য করিয়াছেন।[৩] কবি যাঁহার নিকট উপকৃত হইয়াছেন, তাঁহাকে স্বর্গের দেবতার পর্যায়ে তুলিয়া ধরিয়াছেন, আবার যাহার নিকট প্রতিকূল ব্যবহার পাইয়াছেন, তাহাকে নরকস্থ করিয়াছেন। কখনও তিনি কাহারও প্রশংসায় পঞ্চমুখ, কখনও-বা নিন্দায় কলকণ্ঠ। এই নিন্দা-প্রশংসা—সমস্তই কবি ব্যক্তিগত দিক হইতে বিচার করিয়াছেন; অযাচিত দানকে তিনি ভক্তি-কৃতজ্ঞতা প্রবাহে ভাসাইয়া দিয়াছেন, অপ্রত্যাশিত আঘাতকেও শতগুণে ফিরাইয়া দিয়াছেন। ফলে 'আমার জীবন' অবলম্বনে কবির অন্তর্জীবনের গূঢ় রহস্য আবিষ্কার করা কিছু দুরূহ। যাহা হউক আমরা সংক্ষেপে তাঁহার জীবনের প্রয়োজনীয় তথ্যগুলি উদ্ধৃত করিতেছি।

১৮৪৭ সালে (১৭৬৮ শকাব্দ, ২৯ মাঘ) ১০ই ফেব্রুয়ারী নবীনচন্দ্র সেন চট্টগ্রামের নয়াপাড়া গ্রামে প্রসিদ্ধ শ্রীযুক্ত রায়ের বংশে জন্মগ্রহণ করেন। তাঁহার পিতার নাম গোপীমোহন রায়, মাতা—রাজরাজেশ্বরী দেবী। কবি 'রায়' উপাধি ত্যাগ করিয়া বৈদ্য বংশের সেন উপাধি গ্রহণ করেন। তাঁহাদের পূর্বপুরুষ পশ্চিমবঙ্গের ত্রিবেণী অঞ্চলে বাস করিতেন। বর্গীর হাঙ্গামার সময় সম্ভবতঃ এই বৈদ্যবংশ প্রথমে ত্রিপুরা জেলার চকসাইর পরগণায় বাস্তু স্থাপন করেন; কিছুদিন পরে তাঁহারা হাটহাজারী থানার অন্তঃপাতী 'মেখলা' গ্রামে চলিয়া আসেন। পরিশেষে চট্টগ্রামে, কর্ণফুলীর উত্তর তীরে নয়াপাড়া গ্রামে তাঁহাদের স্থায়ী বাস্তু নির্মিত হয়। কবির বংশকুলজীতে

২ নবীনচন্দ্রের রচনাবলী, সাহিত্য পরিষদ সংস্করণ, ৩য় খণ্ড; পৃঃ ১৮।

৩ ঐ, পৃঃ ১১৬। কবি 'আমার জীবন'-এর ৫ম খণ্ডে এই 'নিষ্কাম' প্রণয়লিপিটি উদ্ধৃত করিয়া মন্তব্য করিয়াছেন—"পুত্রকে বলিয়া রাখিয়াছি, এই পত্রখানি যেন আমার চিতানলে সমর্পিত হয়।"

'রাঢ়ভঙ্গ' লেখা আছে; অর্থাৎ তাঁহারা রাঢ় দেশ হইতে আসিয়াছিলেন। এই জন্য নবীনচন্দ্র বরাবর রাঢ়ভূমির প্রতি শ্রদ্ধা পোষণ করিয়াছেন। বরং সময়ে সময়ে পূর্ববঙ্গ, বিশেষতঃ ঢাকা-বিক্রমপুর অঞ্চলকে দীনবন্ধুর 'সধবার একাদশী'র অনুকরণে তিনি বিদ্রূপচ্ছলে 'শ্রীপাট' বলিয়া ব্যঙ্গ করিতেন। পূর্ববঙ্গের ভাষার প্রতিও তাঁহার কোনরূপ মমতা ছিল না। তাঁহার উক্তি—"আমি আশৈশব পূর্ববঙ্গের ভাষার ঘোরতর বিদ্বেষী ছিলাম"।[৪] তাঁহাদের পরিবারে যে ভাষা ব্যবহৃত হইত তাহা রাঢ়ভাষার অধিকতর অনুগত। তিনি কলিকাতায় অধ্যয়ন করিতে আসিয়া পশ্চিমবঙ্গের শিষ্ট ভাষা এমন নিপুণতার সহিত আয়ত্ত করিয়াছিলেন যে, কেহ তাঁহাকে চট্টগ্রামবাসী বলিয়া চিনিতেই পারিত না। তাঁহার এইরূপ কৃতিত্বে বিদ্যাসাগর, বঙ্কিমচন্দ্র—সকলেই তাঁহার বিশেষ প্রশংসা করিতেন। কবিও পশ্চিমবঙ্গীয় ভাষায় মাতৃভাষাবৎ কথা বলিতে পারিতেন বলিয়া গর্ব বোধ করিতেন।

নবীনচন্দ্র চট্টগ্রামের পর্বত ও নদীপথের রমণীয় পরিবেশ, পিতা গোপীমোহনের সস্নেহ সতর্কতা, বংশের কাব্যপ্রীতি এবং বালক বয়সের কাব্যানুরক্তির পরিবেশে লালিত-পালিত হইয়াছিলেন। কিন্তু বাল্যে অতিশয় দুর্বিনীত ছিলেন বলিয়া তিনি 'Wicked the Great' খেতাব লাভ করিয়াছিলেন। তাঁহার মত সুযোগ্য রাজকর্মচারী সরকারের নিকট কোন খেতাব পান নাই বটে, কিন্তু বাল্যে-অর্জিত এই প্রশংসনীয় উপাধিটি তিনি পরবর্তী জীবনেও সযত্নে রক্ষা করিয়াছেন। বাল্যকালে তিনি অতিশয় মেধাবী ছিলেন; কাজেই পাঠশালার বাঁধাগতের পড়াশুনা সাঙ্গ করিতে সামান্য সময় অতিবাহিত হইত। বাকি সময়টা তিনি বিশুদ্ধ দুষ্টামি করিয়া কাটাইতেন। স্কুলের শিক্ষকগণ এবং পাড়ার সকলে তাঁহার 'নিরীহ দুষ্টামি'র জ্বালায় অতিষ্ঠ হইয়া পড়িতেন। উদ্ধত শিক্ষকের উদরে প্রচণ্ড পদাঘাত করিয়া তিনি যে বিশেষ কুণ্ঠিত হইতেন তাহা মনে হয় না।[৫]

শৈশবে পাঁচবৎসর বয়সে হাতেখড়ি দিয়া কবির বিদ্যারম্ভ হয় এবং নয়াপাড়া গ্রামে তিন বৎসর গুরুমহাশয়ের পাঠশালায় তাঁহার বিদ্যালাভ হয়। তারপরে তিনি আট বৎসর বয়সে স্কুলে পড়িবার জন্য চট্টগ্রাম শহরে প্রেরিত হন। তাঁহার পিতা চট্টগ্রাম আদালতের পেস্‌কার ছিলেন, পরে সেরেস্তাদার, এবং পরিশেষে উকিল হইয়াছিলেন। পিতার সহিত শহরের বাসায় থাকিয়া তিনি স্কুলে পড়িতে লাগিলেন এবং নিত্য নূতন দৌরাত্ম্যে চট্টগ্রাম শহর ও স্কুলগৃহকে কাঁপাইয়া তুলিলেন।

কবির আত্মীয়-স্বজন, বিশেষতঃ পিতা ও পিতৃব্যের কিছু কাব্যানুরাগ ছিল। বাল্যকাল হইতেই নবীনচন্দ্র সাহিত্যের পরিবেশে বর্ধিত হন এবং কাব্যানুরাগ অর্জন করেন। শৈশবেই তিনি সুর করিয়া পুঁথি ও বটতলা প্রকাশিত প্রাচীন কাব্যাদি পাঠ করিয়া জননী ও অন্যান্য পুরমহিলাদিগকে তৃপ্তি দান করিতেন। যখন তিনি স্কুলের ষষ্ঠ শ্রেণীর (আধুনিক কালের পঞ্চম শ্রেণী) ছাত্র, বয়স অনুমান দশ-এগার, তখন হইতেই তাঁহার কাব্যানুরাগ বৃদ্ধি পায়;

৪ নবীনচন্দ্রের রচনাবলী (সা. প. সং) ১ম খণ্ড পৃ ৩৯

৫ নবীনচন্দ্রের রচনাবলী, ১ম খণ্ড, পৃ ৩৯-৪০

ঐ বালক-বয়সেই তিনি ঈশ্বর গুপ্তের কবিতার অনুকরণে কবিতা লিখিতে আরম্ভ করেন। স্কুলের এক পণ্ডিত মহাশয় তাঁহাকে বিশেষ উৎসাহ দিতেন। ১৮৬৩ খ্রীঃ অব্দে নবীনচন্দ্র সতের বৎসর বয়সে চট্টগ্রাম স্কুল হইতে এনট্রান্স্ পরীক্ষা দিয়া দ্বিতীয় শ্রেণীর বৃত্তিসহ প্রথম বিভাগে উত্তীর্ণ হন। তাঁহার মত দুর্দান্ত কিশোরের এই কৃতিত্বে চট্টগ্রামবাসীরা বিস্মিত হইলেন। এই সময়ে তিনি তাঁহার এক আত্মীয়া-কন্যার প্রতি আকৃষ্ট হন, কিন্তু পারিবারিক বাধার জন্য বিবাহ হয় নাই। কবি দীর্ঘ দিন সেই প্রথম অনুরাগের 'প্লেটোনিক' স্মৃতি বহন করিয়াছেন।

প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া তিনি ১৮৬৩ খ্রীঃ অব্দে কলিকাতায় আসিয়া প্রেসিডেন্সি কলেজে এফ.এ. ক্লাসে ভর্তি হন এবং ১৮৬৫ খ্রীঃ অব্দে প্রথম বিভাগে উত্তীর্ণ হন। ছাত্রাবস্থায় তিনি ব্রাহ্ম-মতের প্রতি আকৃষ্ট হন এবং স্ত্রীশিক্ষা প্রচার, স্ত্রীস্বাধীনতা, বাল্যবিবাহ নিরোধ প্রভৃতি প্রগতিশীল আন্দোলনে যোগদান করেন। যদিও তিনি শাক্ত বংশে জন্মগ্রহণ করিয়াছিলেন এবং তাঁহার পিতা শাক্ত মতাবলম্বী ছিলেন, তবু কলিকাতায় অধ্যয়ন করিতে আসিয়া নবীনচন্দ্র ব্রাহ্মসমাজে যাতায়াত করিতেন এবং কেশবচন্দ্রের কলুটোলাস্থিত বাটীতে দুই ব্রাহ্ম বন্ধুসহ নিত্য হাজিরা দিতেন, কিন্তু অল্পকালের মধ্যে তিনি এবং তাঁহার এক বন্ধু ব্রাহ্ম সম্পর্ক ত্যাগ করেন। পরবর্তী জীবনে কবি ব্রাহ্মসমাজভুক্ত ব্যক্তিদিগকে কারণে অকারণে নিন্দাবিদ্রূপ করিতেন। বোধ হয় তরুণ বয়সে কলিকাতায় আসিয়া কবি নূতনের মোহে ব্রাহ্মমতের প্রতি আকৃষ্ট হইয়াছিলেন ; সেই বয়সে তাঁহার অন্তরে কোনরূপ ভক্তিভাব জাগিতে পারে নাই। পরবর্তী জীবনে সরকারী প্রয়োজনে পুরীধামে বদলি হইবার পূর্বে তাঁহার চিত্তে ভক্তিভাবের আবির্ভাব হয় নাই।

কলিকাতায় অধ্যয়ন করিবার সময়ে এক ধনবানের কন্যার সহিত বিবাহের প্রস্তাবে তিনি ঘোরতর আপত্তি করেন এবং কোনও প্রকারে রক্ষা পান। কবি কৈশোর ও যৌবনের বয়ঃ-সন্ধিকালে লক্ষ্মী নাম্নী এক বালিকার রূপগুণের কথা শুনিয়াই তাহার প্রতি আকৃষ্ট হন। কবি পরিহাস করিয়া এই অদর্শনে প্রেমকে 'Love at no sight' বলিয়াছেন। কবির নির্বন্ধাতিশয্যে এই বালিকা লক্ষ্মীই কবির সহধর্মিণী হন। তখন কবির বয়স উনিশ এবং স্ত্রীর বয়স দশ। তখনও তাঁহার ফার্স্ট্ আর্টস্ পরীক্ষা দেওয়া হয় নাই। লক্ষ্মীদেবীর সহিত তাঁহার বিবাহ পূর্বরাগমূলক (অবশ্য "শ্রবণাদিজা"); কাজেই এই বিবাহোপলক্ষে চট্টগ্রাম তোলপাড় হইয়াছিল। এই বিবাহে খানিকটা মধ্যযুগীয় রোমান্স ও 'ডনজুয়ানী' ভাব ছিল। কবি কোনও দিনই 'ডনজুয়ানী' ভাব ত্যাগ করিতে পারেন নাই। এমন কি, যখন তিনি বিবাহিত, তখনও এক আত্মীয়কন্যার নিষ্কামপ্রেমে আকণ্ঠ নিমজ্জিত ছিলেন। যাহা হউক তিনি ১৮৬৫ খ্রীঃ অব্দে প্রথম বিভাগে এফ. এ. পাস করিয়া জেনারেল এ্যাসেম্ব্লি ইনষ্টিটিউশনে বি. এ. ক্লাসে ভর্তি হন।

কলিকাতায় প্রেসিডেন্সি কলেজে এফ. এ. পড়িবার সময় তাঁহার কবিশক্তি সম্যক্ স্ফূর্তি লাভ করে। ইতিপূর্বে চট্টগ্রাম স্কুলে পড়িবার সময়ে তিনি চতুর্থ শ্রেণী হইতে প্রথম শ্রেণীর (আধুনিক ৭ম মান হইতে ১০ম মান) মধ্যে বহু কবিতা রচনা করিয়াছিলেন। তাহার কিছু কিছু 'অবকাশরঞ্জিনী'তে স্থান পাইয়াছিল। এফ. এ. ক্লাসে পড়িবার সময়ে রচিত তাঁহার কবিতার কয়েক ছত্র উল্লেখযোগ্য—

ছিঁড়িয়াছে আশালতা মৃণালের সূত্র যথা
ছিঁড়ে মত্ত করিপদ দলনে।
সংসারের সুখ যত সকলই হয়েছে গত
কি কাজ তার দুঃখভরা জীবনে।

তাঁহার প্রথম মুদ্রিত কবিতা 'কোন এক বিধবা কামিনীর প্রতি' প্যারীচরণ সরকার সম্পাদিত 'এডুকেশন গেজেটে' প্রকাশিত হয়। ছাত্রাবস্থাতে তিনি এই কবিতা রচনা করিয়া কলিকাতার সাহিত্যসমাজে বিশেষ প্রশংসা লাভ করেন। একটু দৃষ্টান্ত উল্লেখ করা যাইতেছে—

এখনও দেখি যেন নয়নের কাছে
দীনভাবে, ম্লানমুখে, বসিয়া দুঃখিনী।
ভাবিতেছে এ সংসারে কার তরে বাঁচে,
নীরবে বিরলে বসি কাঁদে একাকিনী।

অশ্রুজলে ছল ছল নয়নের তারা,—
অকালে শিশিরে কেন সিক্ত কমলিনী?
নীলোৎপল হতে ঝরে মুকুতার ধারা
কাহার লাগিয়া আহা! দিবস যামিনী?

এফ. এ. পড়িবার সময় হইতে 'এডুকেশন গেজেটে' তাঁহার কবিতা প্রকাশিত হইত।

যখন তিনি বি. এ. ক্লাসের ছাত্র তখন তাঁহাকে দারুণ দুর্বিপাকের মধ্যে পড়িতে হইয়াছিল। এতদিন পিতার প্রেরিত অর্থের দ্বারাই তাঁহার কলিকাতার ব্যয় নির্বাহ হইত। কিন্তু তাঁহার পিতা অতিরিক্ত দানশীলতা এবং জ্ঞাতিশত্রুদের সহিত মামলার ফলে ক্রমেই দরিদ্র হইয়া পড়িতেছিলেন, অর্থসাহায্যও কমিয়া আসিতেছিল। অকস্মাৎ কবিকে অকূল সাগরে ভাসাইয়া গোপীমোহনের মৃত্যু হইল, কবি তখন কলিকাতায় ছাত্র পড়াইয়া বাসা-খরচ চালাইতেছেন। তখনও বি. এ. পরীক্ষার কিছু বিলম্ব ছিল। 'ডন জুয়ান' নবীনচন্দ্র দুঃখের সমুদ্রতটে নির্মমভাবে নিক্ষিপ্ত হইলেন। যিনি প্রথম যৌবনের প্রেমে, রোমান্সে, পরিহাসে-উচ্ছল মুহূর্তগুলি স্বপ্নের মতো অতিবাহিত করিতেছিলেন, অকস্মাৎ তাহাতে ছেদ পড়িল! দারিদ্র্য-নিপীড়িত কবি কোন প্রকারে বাসা খরচ চালাইয়া বি. এ. পরীক্ষার জন্য প্রস্তুত হইতে লাগিলেন। এই সময়ে তিনি বিদ্যাসাগরের সস্নেহ করুণা লাভ করিয়াছিলেন এবং সেই মহাপুরুষের স্নেহাশীর্বাদ তিনি প্রসাদী নির্মাল্যের মতো চিরদিন রক্ষা করিয়াছেন। বিদ্যাসাগরের অর্থসাহায্যে তাঁহার পরিবারবর্গ কথঞ্চিৎ সান্ত্বনা লাভ করিলেও কলিকাতার স্বজনহীন প্রবাসে অতি দুঃখে তাঁহার দিন কাটিতে লাগিল। বি. এ. পরীক্ষায় উত্তীর্ণ হইয়া শুধু নিজ বিদ্যাবুদ্ধির সাহায্যে তিনি প্রতিযোগিতামূলক পরীক্ষায় সফলকাম হন এবং ডেপুটি ম্যাজিস্ট্রেট ও ডেপুটি কালেক্টারের পদ লাভ করিয়া ১৮৬৮ খ্রীঃ অব্দে ২৪ জুলাই মাত্র বাইশ বৎসর বয়সে যশোহরে প্রেরিত হন। এই যশোহরে বাস করিবার সময় তাঁহার মাতৃবিয়োগ হয়—জীবনে তাঁহার দ্বিতীয় শোক।

তদানীন্তন কলিকাতার ছাত্রজীবনেও কিছু কিছু আবিলতা প্রবেশ করিয়াছিল। অনেক বয়োজ্যেষ্ঠ ছাত্রের পানদোষ ছিল, কেহ-বা গণিকাপল্লীতেও যাতায়াত করিত। কোন কোন সহপাঠী কবিকে জোর করিয়া নিষিদ্ধ স্থানে লইয়া যাইত এবং সুরা পানে বাধ্য করিত। কবি তাহাদিগকে সৎপথে আনিবার জন্য তাহাদের দৌরাত্ম্য সহ্য করিতেন। এইরূপে একবার এক সহপাঠী বন্ধুর সঙ্গে তিনি গণিকালয়ে উপস্থিত হন। তাঁহার অভিলাষ—বন্ধুকে এই নরক হইতে উদ্ধার করিবেন। এই পল্লীর একটি অল্পবয়স্কা গণিকা অতিরিক্ত মদ্যপানের ফলে মুমূর্ষু হইয়া পড়িলে কবির বন্ধুগণ হতভাগিনীকে সেই অবস্থায় ফেলিয়া পলায়ন করিল, কোন প্রতিবেশিনীও সাহায্য করিতে আসিল না। কবি সমস্ত সঙ্কোচ ত্যাগ করিয়া প্রাণপণে সেই গণিকার সেবা করিয়া তাহাকে সুস্থ করিয়া তোলেন। পরে সে তাঁহাকে জ্যেষ্ঠ ভ্রাতার মতো ভক্তি করিত। নারীকে তিনি কোন দিন ঘৃণা করিতে পারেন নাই, গণিকাকেও সহৃদয়তার সহিত স্নেহ করিয়াছেন। কবি মানুষকে শ্রদ্ধা করিতেন, তাই পঙ্ক হইতে পঙ্কজটিকে সযত্নে তুলিয়া লইতে দ্বিধা করিতেন না।

মাতার পদধূলি এবং স্বর্গতঃ পিতার আশীর্বাদ ললাটে ধারণ করিয়া কবি সরকারী চাকুরীতে প্রবেশ করিলেন। ১৮৬৮ খ্রীঃ অব্দে ২৪ জুলাই তিনি যশোহরের ডেপুটি ম্যাজিস্ট্রেট ও ডেপুটি কালেক্টারের ভারপ্রাপ্ত হন এবং ১৯০৪ সালের ১লা জুলাই ছত্রিশ বৎসর সরকারী কর্ম করিয়া ত্রিপুরার প্রথম শ্রেণীর ডেঃ ম্যাজিস্ট্রেট ও ডেঃ কালেকটারের পদ হইতে অবসর গ্রহণ করেন। কর্মচারী হিসাবে তাঁহার দক্ষতা বঙ্কিমচন্দ্রের সমতুল্য। অবশ্য তাঁহার মত ঋজু চরিত্র, স্পষ্টভাষী ও ন্যায়পরায়ণ কর্মচারী ব্রিটিশ শাসনে যে তর্জিত হইবেন তাহাতে আর বিস্ময়ের কি আছে? ঊর্ধ্বতন শ্বেতাঙ্গ কর্মচারী ও 'কালা সিভিলিয়ান'—উভয় সম্প্রদায়ের রোষদৃষ্টিতে পড়িয়া তাঁহাকে কর্মক্ষেত্রে নিরতিশয় নিগৃহীত হইতে হইয়াছিল। এমন কি, ১৮৭৭ সালে প্রায় দেড় মাস তিনি 'সাসপেণ্ড' হইয়াছিলেন। তাঁহার প্রথম অপরাধ—তিনি উপরওয়ালার নির্বুদ্ধিতাপ্রসূত মূঢ় নির্দেশের প্রতিবাদ করিতেন; দ্বিতীয় অপরাধ—তিনি বিচারকার্যে সরকার অপেক্ষা জনসাধারণের কথা বেশি ভাবিতেন এবং বিনা অপরাধে বা সামান্য অপরাধে ধৃত আসামীকে প্রায়ই খালাস দিতেন। ফলে তাঁহার 'খালাসি হাকিম' বলিয়া সরকারী মহলে অখ্যাতি হইয়াছিল। তৃতীয় অপরাধ—তৎকালীন দেশনেতাদের সঙ্গে তাঁহার ঘনিষ্ঠতা ছিল, এবং অমৃতবাজার পত্রিকা, বেঙ্গলী, ইণ্ডিয়ান মিরার প্রভৃতি সংবাদপত্রেও তাঁহার বিশেষ প্রভাব ছিল। তিনি এই সমস্ত সংবাদপত্রে পত্র লিখিয়া জনসাধারণের অভাব-অভিযোগ জানাইতে দ্বিধা করিতেন না। চতুর্থ অপরাধ—'পলাশীর যুদ্ধ' রচনা। এই কাব্য রচনা করিয়া তাঁহাকে সিডিসনের কবলে পড়িতে হইয়াছিল। তাহা হইতে তিনি কোনক্রমে রক্ষা পাইলেও চাকুরীজীবনে অত্যন্ত নির্যাতিত হইয়াছিলেন।

যশোহরে কর্ম করিবার সময়ে তিনি বয়সে নবযুবক মাত্র। সেই অঞ্চলের নৈতিক আদর্শ বিশেষ পরিশুদ্ধ ছিল না। তখন সরকারী চাকুরীর উচ্চ বৃক্ষারূঢ় অনেক পদস্থ কর্মচারী অতিশয় দুর্নীতি-পূর্ণ জীবন যাপন করিতেন। এমন কি যশোহরের একজন প্রবীণ প্রধান শিক্ষক আকণ্ঠ মদ্যপান করিয়া শিক্ষকের মহৎ আদর্শ স্থাপন করিয়াছিলেন। যশোহরের নৈতিক আবহাওয়া কিরূপ বিষাক্ত ছিল, তাহা নিম্নলিখিত ঘটনা হইতে জানা যাইবে।

একদা কবি এক বন্ধুর অনুরোধে এক গেলাস সিদ্ধি পান করিয়া প্রায় অচৈতন্য হইয়া পড়িয়াছিলেন। সন্ধ্যার দিকে একটু সুস্থ হইলেন। পরের ঘটনা কবির ভাষাতেই শোনা যাক :

> "সংবাদ পাইয়া সন্ধ্যার সময়ে বন্ধুগণ সমবেত হইয়াছেন। হেডমাস্টার বাবুর সেই তারকণ্ঠ ও উপহাস শুনিয়া নিদ্রাভঙ্গ হইল। তিনি গায় মাথায় হাত দিয়া বলিলেন —"বেটা! তান্ত্রিকের ছেলে। শক্তিমন্ত্র ছাড়িয়া শিবমন্ত্র ধরিয়াছিস্, যন্ত্র ছাড়িয়া সিদ্ধির ষষ্টি ধরিয়াছিস। এরূপ ধর্মবিপর্যয়,—তা ধর্মে সহিবে কেন? আয় বেটা, প্রায়শ্চিত্ত কর্। একপাত্র টান্! শক্তির ভয়ে শিব বেটার চৌদ্দপুরুষ ছুটিয়া পলাইবে।" দেখিলাম, তিনি ইহারই মধ্যে শক্তিসেবা আরম্ভ করিয়াছেন। আমি বলিলাম—"দোহাই আপনার! ইহার উপর এই ব্যবস্থা হইলে আমি বাঁচিব না।" তখন তিনি বলিলেন—"যা বেটা! তবে পড়ে ঘুমা।"
>
> —নবীনচন্দ্রের রচনাবলী, ১ম খণ্ড, পৃঃ ২৩৩

তরুণ নবীনচন্দ্রের প্রথম কর্মজীবন এইরূপ আবহাওয়ায় অতিবাহিত হইয়াছিল। অবশ্য যশোহরে তিনি অমৃতবাজার পত্রিকার সুবিখ্যাত মতিলাল ঘোষ ও শিশিরকুমার ঘোষের সাহচর্যে আসেন; তাঁহাদের প্রভাবে কবিচিত্তে স্বাদেশিকতার বীজ উপ্ত হয়। ইঁহাদের প্রভাব নবীনচন্দ্রের জীবনের একটা উল্লেখযোগ্য ঘটনা। ইঁহাদের স্নেহচ্ছায়ায় না আসিলে তিনি যশোহরের দূষিত পরিবেশ হইতে আত্মরক্ষা করিতে পারিতেন কিনা সন্দেহ।

ইতিপূর্বে আমরা দেখিয়াছি প্রেসিডেন্সি কলেজে এফ. এ. পড়িবার সময়ে এডুকেশন গেজেটে তাঁহার কবিতা মুদ্রিত হয়। তাহার পরেও এই পত্রে "শ্রীনঃ" এই স্বাক্ষরে তাঁহার আরও অনেক কবিতা প্রকাশিত হয়। এই সময়ে তাঁহার "পিতৃহীন যুবক" কবিতাটি উক্ত পত্রিকায় প্রকাশিত হইলে প্যারীচরণ সরকার, কৃষ্ণকমল ভট্টাচার্য, দীনবন্ধু মিত্র—সকলেই নবীন কবিকে বিশেষ প্রশংসা করিয়াছিলেন। এই যশোহরে কবির অনেকগুলি গীতি-কবিতা ('নিরাশ প্রণয়', 'পতিপ্রেমে দুঃখিনী কামিনী,' 'মুমূর্ষু শয্যায় বাঙালী যুবক' প্রভৃতি) রচিত হয়। পরে তিনি যখন পাটনার অন্তর্গত ভেবুয়ায় বদলি হইলেন তখন পূর্বপ্রকাশিত খণ্ড কবিতা লইয়া ১৮৭১ খ্রীঃ অব্দে তাঁহার প্রথম কাব্য 'অবকাশরঞ্জিনী' (প্রথম খণ্ড) প্রকাশিত হইল। ইতিপূর্বে ১৮৬৮ সালে যশোহরে তিনি পলাশীর যুদ্ধ সম্বন্ধে একটি দীর্ঘ কবিতা লিখিয়া ফেলিয়া রাখিয়াছিলেন। তাহার কিছুদিন পরে ১৮৭৩ সালে ইহাকে নূতন করিয়া খণ্ড কাব্যাকারে রচনা করিলেন। পরে ১৮৭৫ খ্রীঃ অব্দে 'পলাশীর যুদ্ধ' প্রকাশিত হইলে তিনি যেন প্রভাতে উঠিয়াই খ্যাতির তোরণদ্বারে উপনীত হইলেন। চট্টগ্রামের কুতুবদিয়া শিবিরে নবীনচন্দ্র 'ক্লিওপেট্রা' কাব্য রচনা করেন (১৮৭৭)। ইহার দুই বৎসর পূর্বে তিনি ভারতে যুবরাজ (সপ্তম এডোয়ার্ড্) আগমন উপলক্ষে ১৮৭৫ সালে বিলাতের Crown Perfumery Company আয়োজিত কবিতা-প্রতিযোগিতায় প্রথম স্থান অধিকার করিয়া পঞ্চাশ গিনি পুরস্কার পাইয়াছিলেন।

চাকুরী ক্ষেত্রে তিনি হুকুম-বরদারদের দলভুক্ত হইতে পারেন নাই বলিয়া তাঁহার বিরুদ্ধে সরকারী চক্রান্ত হইয়াছিল, যাহার ফলে তাঁহাকে অন্যায়ভাবে প্রায় একবৎসরের জন্য পুরীতে বদলি করা হয়। শ্রীক্ষেত্রে আসিয়া তাঁহার মানসিক পরিবর্তনের সূচনা হয়—এই স্থানে 'রৈবতক',

'কুরুক্ষেত্র' ও 'প্রভাসের' উৎপত্তি। পুরীধাম ও পাটনার অন্তর্গত বিহার মহকুমায় কিছুকাল চাকুরী করিয়া তিনি শ্রীক্ষেত্র ও রাজগৃহের মাহাত্ম্য উপলব্ধি করেন এবং মহাভারত, ভাগবত ও গীতা অধ্যয়ন করিতে আরম্ভ করেন। এইরূপে তাঁহার উদ্ধত ও চঞ্চল প্রকৃতি ভক্তির নিকট নতি স্বীকার করিল। তিনি বাঙলার বাহিরে বদলি হইয়া নানা কষ্টভোগ করিয়াছেন বটে, কিন্তু তাহাতে বাংলা সাহিত্যের লাভই হইয়াছে। তিনি শ্রীক্ষেত্রে বদলি না হইলে তাঁহার চারিত্রিক পরিবর্ত্তন ঘটিত না, এবং উক্ত কাব্যত্রয় রচিত হইত কিনা সন্দেহ।

১৮৭৮ খ্রীঃ অব্দে কবির আরও অনেক খণ্ড কবিতা 'অবকাশ রঞ্জিনী দ্বিতীয় খণ্ড' নামে প্রকাশিত হয়। সম্ভবতঃ ১৮৭৫ খ্রীঃ অব্দে 'রঙ্গমতী' কাব্যের সূচনা হয়। তারপর প্রায় পাঁচ বৎসর ধরিয়া কবির উপর দিয়া নানা দুর্বিপাকের ঝড় বহিয়া যায়। ইহার মধ্যে 'রঙ্গমতী'র কিছু কিছু অংশ রচিত হইয়া পড়িয়া থাকে। পরে ১৮৮০ খ্রীঃ অব্দের মধ্যভাগে 'রঙ্গমতী' গ্রন্থাকারে প্রকাশিত হয়। তাঁহার প্রথম পুত্র নীরেন্দ্রনাথের অকাল মৃত্যু তাঁহার জীবনে প্রচণ্ড আঘাত হানিয়াছিল। ১৮৭৯ সালে মাত্র এক বৎসর বয়সে এই শিশুটি কবির ক্রোড়েই প্রাণত্যাগ করে।

১৮৭৭ সালের শেষভাগে নবীনচন্দ্র পুরীতে বদলি হন এবং এখানে শ্রীক্ষেত্রের মহাত্ম্য হৃদয়ঙ্গম করিয়া কৃষ্ণের জীবন অবলম্বনে মহাকাব্য রচনার পরিকল্পনা করেন। 'রৈবতক', 'কুরুক্ষেত্র' ও 'প্রভাসে' শ্রীকৃষ্ণলীলা এবং 'অমিতাভ' কাব্যে বুদ্ধলীলা বর্ণনার ইচ্ছা তাঁহাকে ব্যাকুল করিয়া তুলিল। ১৮৮২ খ্রীঃ অব্দে তিনি রৈবতক-কুরুক্ষেত্র-প্রভাসের প্রস্তাবনা লিখিয়া কাব্যরচনা সম্পর্কে অনেকের অভিমত সংগ্রহ করেন। ১৮৮৫ খ্রীঃ অব্দে ফেণীতে অবস্থানকালে রৈবতক কাব্য সমাপ্ত হয় এবং ১৮৮৭ খ্রীঃ অব্দে ইহা গ্রন্থাকারে মুদ্রিত হয়। এই কাব্য প্রকাশিত হইলে কবি আশাতীত খ্যাতিলাভ করেন। ইহার পরে ১৮৮৭ খ্রীঃ অঃ হইতে ১৮৯২ খ্রীঃ অব্দ—পাঁচ বৎসরের মধ্যে 'মার্কণ্ডেয় চণ্ডী' (১৮৮৯) ও গীতার (১৮৮৯) পদ্যানুবাদ, 'খ্রীষ্ট কাব্য' (১৮৯৯) এবং 'প্রবাসের পত্র' (১৮৯২) প্রকাশিত হয়। 'কুরুক্ষেত্র' কাব্যের রচনা আরম্ভ হয় 'রৈবতক' রচনার পাঁচবৎসর পরে (১৮৯০)। প্রায় এক বৎসরের মধ্যে ইহা সমাপ্ত হয়; কিন্তু প্রকাশিত হইতে আরও দুই বৎসর কাটিয়া যায়। ১৮৯৩ খ্রীঃ অব্দে 'কুরুক্ষেত্র' কাব্য প্রকাশিত হইলে কবির যশ উত্তরোত্তর বর্ধিত হইল। কবি তখনও 'প্রভাস' রচনায় হস্তক্ষেপ করেন নাই। 'কুরুক্ষেত্র' রচিত হইলেও ইহা মুদ্রিত হইয়া প্রকাশিত হইবার পূর্বেই কবি 'চণ্ডী', 'খ্রীষ্ট' ও 'অমিতাভ' রচনা করিয়াছিলেন। চণ্ডী ও খ্রীষ্ট কুরুক্ষেত্রের পূর্বে এবং 'অমিতাভ' (১৮৯৫) কুরুক্ষেত্রের পরে প্রকাশিত হয়। 'অমিতাভ' প্রকাশিত হইবার এক বৎসর পূর্বে ১৮৯৪ খ্রীঃ অব্দে 'প্রভাস' রচনা আরম্ভ হয় এবং প্রায় দেড়বৎসর পরে ১৮৯৬ খ্রীঃ অব্দে ইহা সমাপ্ত হয় এবং ঐ বৎসরের ডিসেম্বর মাসে প্রকাশিত হয়। 'প্রভাস' সমাপ্ত করিয়া কবি বুঝিলেন, "আমার কাব্য-জীবন ফুরাইল।"[৬] ইহার পরে 'শুভনির্মাল্য' নামক একখানি নাটিকা (পুত্র নির্মলচন্দ্রের বিবাহোপলক্ষে রচিত এবং কুমিল্লা হইতে প্রকাশিত, ১৯০০), 'ভানুমতী' (উপন্যাস, ১৯০০), পাঁচখণ্ডে সম্পূর্ণ 'আমার জীবন' (১৯০৮ হইতে ১৯১৩ সালের মধ্যে প্রকাশিত) এবং 'অমৃতাভ' (কবির মৃত্যুর অল্প পরে ১৯০৯ সালে প্রকাশিত) প্রচারিত হয়।

৬। নবীনচন্দ্রের রচনাবলী, তৃতীয় খণ্ড, পৃ ৩১১

কর্ম হইতে অবসর গ্রহণ করিয়া প্রায় পাঁচ বৎসর তিনি শান্তিতে অতিবাহিত করেন। কর্মে পুনর্নিয়োগের সম্ভাবনা সত্ত্বেও তিনি দাসত্বের গলরজ্জু ধারণ করিতে স্বীকৃত হন নাই। বাঙলার নানা জনহিতকর প্রতিষ্ঠান, বিশেষতঃ বঙ্গীয় সাহিত্য পরিষদের অন্যতম কর্ণধার হইয়া তিনি বঙ্গভারতীর সেবা করিয়াছেন। সুদূর চট্টগ্রামের অধিবাসী হইয়াও তিনি কলিকাতার সারস্বত সমাজ ও অভিজাত পরিবারে বিপুল প্রভাব বিস্তার করিয়া জীবিতকালেই অশেষ যশের অধিকারী হইয়াছিলেন।

মৃত্যুর পূর্বে কবি সজ্ঞানে নিজ হাতে লিখিয়া কয়েকটি নির্দেশ দিয়া গিয়াছিলেন। মৃত্যুর পর কবির শেষকৃত্য কিভাবে করিতে হইবে, ইহাতে তাহারই ইঙ্গিত ছিল। সেই নির্দেশের একস্থলে আছে :

১। বাঁশের কাঠাম করিয়া তাহা নেওয়ারের মারকিন দিয়া ছাইয়া তাহাতে আমাকে শ্মশানে সঙ্কীর্তন করিতে করিতে নিবে।

২। চন্দন ও বিভূতি মাখাইয়া গেরুয়া রঙ্গের কাপড় পরাইয়া, মাথায় গেরুয়া রঙ্গের পাগড়ি বাঁধিয়া ও সাথে গেরুয়া রঙ্গের চাদর দিয়া ঢাকিবে।

জগৎ-প্রপঞ্চে মুগ্ধ নবীনচন্দ্র মৃত্যু-মুহূর্তে সমস্ত চাওয়া-পাওয়া ও আশা-নৈরাশ্যকে বৈরাগ্যের গেরুয়া বস্ত্রাঞ্চলে ঢাকিয়া ১৯০৯ সালে মহাযাত্রা করেন।

## দুই

### ॥ নবীনচন্দ্রের গ্রন্থপরিচয় ॥

**অবকাশরঞ্জিনী,** ১ম ভাগ ( ১৮৭১ ), ২য় ভাগ ( ১৮৭৮ )

বাংলা কাব্যে নবীনচন্দ্রের প্রথম আবির্ভাব হয় গীতিকবিরূপে। বাল্যে তাঁহার প্রবল কাব্যানুরক্তি ছিল; স্কুলের সহৃদয় শিক্ষক মহাশয়ের উৎসাহে তিনি অল্প বয়স হইতেই কবিতা রচনা করিতেন। কলিকাতায় অধ্যয়ন করিতে আসিয়া তাঁহার কবিত্বশক্তি আরও বর্ধিত হয়। প্রেসিডেন্সি কলেজের অধ্যাপক ও 'এডুকেশন গেজেট'-এর সম্পাদক প্যারীচরণ সরকারের উৎসাহে তিনি নবীন উদ্দীপনায় অনেকগুলি কবিতা রচনা করেন। ইহার অধিকাংশই 'এডুকেশন গেজেট'-এ প্রকাশিত হইয়াছিল। এই সমস্ত কবিতার কিছু কিছু লইয়া ১৮৭১ খ্রীঃ অব্দে 'অবকাশরঞ্জিনী'-র প্রথম ভাগ প্রকাশিত হয়। দ্বিতীয় ভাগ প্রকাশিত হয় ১৮৭৮ খ্রীঃ অব্দে। অবশ্য দ্বিতীয় খণ্ড প্রকাশিত হইবার পূর্বে তাঁহার 'পলাশীর যুদ্ধ' ( ১৮৭৫ ), 'ভারত উচ্ছ্বাস' ( ১৮৭৫ ) ও 'ক্লিওপেট্রা' ( ১৮৭৭ ) রচিত ও মুদ্রিত হইয়াছিল। 'অবকাশরঞ্জিনী'র প্রথম ভাগে প্রকাশিত ( প্রথম সংস্করণ ) কবিতার সংখ্যা ছিল ষোল, পরে বাংলা ১২৯১ সালে প্রকাশিত তৃতীয় সংস্করণে আরও পাঁচটি কবিতা সঙ্কলিত হইলে মোট কবিতার সংখ্যা দাঁড়াইল একুশ। 'অবকাশরঞ্জিনী'র দ্বিতীয় ভাগের ( প্রথম সংস্করণ ) মোট কবিতার সংখ্যা পঁয়ত্রিশ, পরবর্তী

সংস্করণে আরও এগারটি কবিতা সংযোজিত হইলে এই খণ্ডের কবিতার সংখ্যা দাঁড়াইল মোট ছেচল্লিশ। তাঁহার মৃত্যুর পরে 'নব্যভারত', 'বঙ্গদর্শন', 'মানসী', 'ভারতবর্ষ' প্রভৃতি সাময়িকপত্রে তাঁহার আরও ছয়টি কবিতা প্রকাশিত হইয়াছিল। 'অবকাশরঞ্জিনী'র দুইখণ্ড এবং অন্যত্র প্রকাশিত তাঁহার খণ্ড কবিতার মোট সংখ্যা তিয়াত্তরটি।

'অবকাশরঞ্জিনী'র প্রথম খণ্ডের 'বিজ্ঞাপনে' কবি জানাইয়াছিলেন, "'অবকাশরঞ্জিনী'র প্রথম ভাগের সমস্ত কবিতাই আমার আঠার হইতে তেইশ বৎসরের মধ্যে লিখিত।" অর্থাৎ কবি যে বৎসর প্রবেশিকা পরীক্ষা দিয়াছিলেন ( ১৮৬৩ ) সেই বৎসর হইতে আরম্ভ করিয়া তিনি ডেপুটির পদ গ্রহণ করিয়া যখন চট্টগ্রামে বদলি হইয়াছিলেন ( ১৮৭১ )—মোট আট বৎসরের মধ্যে প্রথম খণ্ডের কবিতাগুলি রচিত হইয়াছিল। কবি উক্ত কাব্যের প্রথম সংস্করণে বলিয়াছিলেন যে, কবিতাগুলি স্কুলের বালকের রচিত। এই উক্তি কিন্তু যথার্থ নহে। স্কুল-জীবনের সামান্য কিছু কবিতা ইহাতে স্থান লাভ করিলেও ইহার অধিকাংশই কলিকাতার কলেজ-জীবনে ও পরবর্তী চাকুরী-জীবনে রচিত হয়। বিশেষতঃ এই সমস্ত কবিতায় ঠিক স্কুলের বালকের মনোভাব প্রতিফলিত হয় নাই। 'অবকাশরঞ্জিনী'র দ্বিতীয় খণ্ড প্রকাশিত হইবার পূর্বেই কলিকাতার সারস্বত সমাজে নবীনচন্দ্রের কবিযশ সুপ্রতিষ্ঠিত হইয়াছিল। স্বয়ং বঙ্কিমচন্দ্র 'অবকাশরঞ্জিনী'র প্রথম খণ্ডের ভূয়সী প্রশংসা করিয়া 'বঙ্গদর্শনে' প্রবন্ধ লিখিয়াছিলেন।

'অবকাশরঞ্জিনী'র ( প্রথম ভাগ ) অন্তর্ভুক্ত "কোন এক বিধবা কামিনীর প্রতি" তাঁহার প্রথম মুদ্রিত কবিতা। সম্ভবত ইহা ১৮৬৬ খ্রীঃ অব্দ বা তাহার সামান্য কিছু পূর্বে রচিত হয়। কারণ ইহা প্যারীচরণ সরকার সম্পাদিত 'এডুকেশন গেজেট'-এ প্রকাশিত হয়। প্যারীচরণ ১৮৬৬-৬৮ খ্রীঃ অব্দ দুই বৎসর 'এডুকেশন গেজেটে'র সম্পাদক ছিলেন। কবি তখন প্রেসিডেন্সি কলেজের এফ. এ. ক্লাসের ছাত্র। 'অবকাশরঞ্জিনী'র দ্বিতীয় ভাগ প্রকাশিত হয় ১৮৭৮ খ্রীঃ অব্দে, কবি যখন পুরীধামে বদলি হইয়া গিয়াছেন। ইহাতে ১৮৭২-৭৭ খ্রীঃ অব্দের মধ্যে রচিত প্রায় সমস্ত খণ্ড কবিতা ঠাঁই পাইয়াছিল। পরে নবীনচন্দ্র মহাকাব্য, জীবনকাব্য, আখ্যানকাব্য ও ধর্মগ্রন্থের কাব্যানুবাদ লইয়া এমন ব্যস্ত হইয়া পড়িয়াছিলেন যে, গীতিকাব্য রচনার আর বিশেষ অবকাশ পান নাই।

গীতিপ্রাণতাই নবীনচন্দ্রের কবিধর্ম ; তিনি বস্তুপ্রধান মহাকাব্য ও আখ্যানকাব্য রচনার চেষ্টা করিয়াছেন বটে, কিন্তু তাহা যে খুব একটা সার্থক হইয়াছে, তাহা মনে হয় না। বরং ঐ সমস্ত বস্তুপ্রধান মহাকাব্যে লীরিক কবিচেতনার যেটুকু প্রকাশ ঘটিয়াছে, তাহাতেই নবীনচন্দ্রের কবিস্বরূপটি যথার্থত পরিস্ফুট হইয়াছে। তিনি বাংলা সাহিত্যের প্রথম গীতিকবি নহেন। অবশ্য কবি এই ভাবিয়া একটু আত্মপ্রসাদ লাভ করিয়াছিলেন যে, তিনিই প্রথম আত্মসচেতন গীতিকবি। "অবকাশরঞ্জিনী সম্বন্ধে দুটি কথা বোধ হয় আমি বলিতে পারি। প্রথমতঃ আমি এডুকেশন গেজেটে লিখিতে আরম্ভ করিবার পূর্বে স্বতন্ত্র স্বতন্ত্র বিষয়ে খণ্ড কবিতা বঙ্গভাষায় ছিল না।" একথা কিন্তু ঠিক নহে। মধুসূদনের 'আত্মবিলাপ' ( ১৮৬১ ) এবং 'বঙ্গভূমির প্রতি' ( ১৮৬২ ) নবীনচন্দ্রের খণ্ড কবিতা প্রকাশিত হইবার পূর্বেই রচিত হইয়াছিল। কবিতা হিসাবে এই দুইটি গীতিকবিতা নবীনচন্দ্রের তিয়াত্তরটি খণ্ড কবিতার যে কোনটি অপেক্ষা উৎকৃষ্ট।

'অবকাশরঞ্জিনী'র ( ১ম ও ২য় ভাগ ) কবিচিত্ত প্রেম, প্রকৃতি ও স্বাদেশিকতা—এই ত্রিধারায় উৎসারিত হইয়াছে। গীতিকবিতা যদিচ "intense personal emotions" হইতে জন্ম লাভ করে, তথাপি দৈনন্দিন মুহূর্তের ঊর্ধ্বে প্রয়াণ করিতে না পারিলে কবির ব্যক্তিগত কথা বিশ্বগত হইতে পারে না। নবীনচন্দ্র প্রথম যৌবনের নিরাশপ্রণয়, সুখ-দুঃখ প্রভৃতিকে একান্ত ব্যক্তিগত ব্যাপাররূপে বর্ণনা করিয়াছেন; ফলে গীতিকবিতাগুলি লৌকিক ব্যক্তিসত্তার উপরে উঠিতে পারে নাই। কবির নিভৃত জীবনের সুখ-দুঃখ এত বেশি তরল, উত্তেজিত, অসংযত ও আত্মঘোষণা-পরবশ যে, কবিতাগুলি সার্থক গীতি কবিতা হইতে পারে নাই। তথাপি প্রথম ভাগের 'প্রতিমা বিসর্জন', 'শশাঙ্কদূত', 'হৃদয়-উচ্ছ্বাস' এবং দ্বিতীয় ভাগের 'বিষণ্ণ কমল', 'আমার সঙ্গীত', 'কে তুমি', 'কেন ভালবাসি', 'মেঘনা' প্রভৃতি গীতিকাব্যের আদর্শে নিন্দনীয় মনে হইবে না। দুই চারি ছত্রের উদাহরণ দেওয়া যাইতেছে:—

১। এখনও দেখি যেন নয়নের কাছে
দীনভাবে ম্লানমুখে বসিয়া দুঃখিনী।
ভাবিতেছে, এ সংসারে কার তরে বাঁচে,
নীরবে বিরলে বসি কাঁদে অনাথিনা।
( 'কোন এক বিধবা কামিনীর প্রতি' )

২। নিবুক নিবুক প্রিয়ে দাও তারে নিবিবারে
আশার প্রদীপ।
এইতো নিবিতেছিল কেন তারে উজলিলে
নিবুক সে আলো, আমি
ডুবি এই অন্ধকারে।

* * *

নিবুক নিবুক প্রিয়ে! দাও তারে নিবিবারে
জ্বালিও না আর;
উন্মত্ত জলধিরূপে উন্মত্ত জীবন জলে
অস্ত যাক শেষ তারা
হোক সব অন্ধকার। ( 'উত্তর' )

৩। তাঁদের সন্তান কিগো আমরা সকলে!
আমরা দুর্বল ক্ষীণ পাপিষ্ঠ হৃদয়!
জননি ভারত ভূমি বীর প্রসবিনী তুমি
কেমনে পুষিলে হেন ক্ষীণ জীবচয়,
শুকের কোটরে যত শালিকের দল। ( 'সায়ং চিন্তা' )

## পলাশীর যুদ্ধ ( ১৮৭৫ )

এই কাব্য হইতেই নবীনচন্দ্র খ্যাতির উচ্চ শীর্ষে উপনীত হইলেন। কোন এক সমালোচক বলিয়াছেন, "সে সময়ের খুব কম কাব্যই পলাশির যুদ্ধের মত অতশীঘ্র সমাদৃত হইয়াছিল, বিশেষ করিয়া পূর্ববঙ্গে।" 'বিশেষ করিয়া পূর্ববঙ্গে' বাক্যাংশটি কিন্তু যথার্থ নহে। 'পলাশীর যুদ্ধ' সমগ্র বাঙলা দেশেই সুপ্রচারিত হইয়াছিল, ইহার নানা সংস্করণও প্রকাশিত হইয়াছিল। পরীক্ষার পাঠ্যগ্রন্থ ছিল বলিয়া সর্বসাধারণের মধ্যে ইহার জনপ্রিয়তা বাড়িয়া গিয়াছিল। যশোহরে ডেপুটী কর্ম নির্বাহ করিবার সময় তিনি পলাশীর যুদ্ধ অবলম্বনে একটি দীর্ঘ কবিতা লিখিয়া ( ১৮৬৮ সালের শরৎকাল ) ফেলিয়া রাখিয়াছিলেন। তাহার প্রায় পাঁচ বৎসর পরে ১৮৭৩ খ্রী: অব্দে নবীনচন্দ্র চট্টগ্রামে কিছুকাল অবকাশ যাপনের ফাঁকে সেই দীর্ঘ কবিতাটিকে ঐতিহাসিক আখ্যানকাব্যে রূপান্তরিত করিলেন। বঙ্কিমচন্দ্র এই কাব্যের পাণ্ডুলিপি পড়িয়া কবিকে লিখিয়াছিলেন, "পলাশীর যুদ্ধ বঙ্গসাহিত্যের সর্বপ্রধান কাব্য—next, if at all, to Meghnad." ১৮৭৫ খ্রী: অব্দে 'পলাশীর যুদ্ধ' কাব্য প্রকাশিত হইলে তরুণ কবি কলিকাতার সারস্বত সমাজে সুপ্রতিষ্ঠিত হইলেন। প্রকাশের কিছুকাল পরে গিরিশচন্দ্র ঘোষ ন্যাশনাল থিয়েটারে 'পলাশীর যুদ্ধ'কে নাটকে রূপান্তরিত করিয়া অভিনয় করাইলেন ( ১৮৭৮ )। কাব্যটি সে যুগে এমন খ্যাতি অর্জন করিয়াছিল যে, কলিকাতা মেডিক্যাল কলেজের ডাক্তার ও অধ্যাপক ফ্লেক্ মলেন ( ইনি উত্তমরূপে বাংলাভাষা আয়ত্ত করিয়াছিলেন ) 'পলাশীর যুদ্ধ'কে Alexandrine ছন্দে ইংরাজী কবিতায় অনুবাদ করিয়াছিলেন ; কিন্তু নানা কারণে তিনি এই অনুবাদ মুদ্রিত করিতে পারেন নাই।

'পলাশীর যুদ্ধ' একদিকে কবিকে যেমন খ্যাতি প্রতিপত্তি দান করিয়াছিল, তেমনি আবার ইহার জন্য কবিকে অত্যন্ত নিগ্রহও ভোগ করিতে হইয়াছিল। তাঁহার স্বদেশের অনেক সমালোচক তাঁহার এই গ্রন্থের বিরুদ্ধে রাজদ্রোহের অভিযোগ আনিয়াছিলেন।[৭] তাঁহাকে এইজন্য চাকুরী-ক্ষেত্রেও অত্যন্ত বিড়ম্বনা ভোগ করিতে হইয়াছিল ; ফলে পরবর্তী সংস্করণে তিনি এই কাব্যের কিছু কিছু পংক্তি বর্জন করিতে বাধ্য হইয়াছিলেন। চাকুরীতে তিনি বহুদিন উচ্চতর গ্রেড হইতে বঞ্চিত হইয়াছিলেন। তদানীন্তন লেঃ গভর্ণর উডবার্ণের নিকট কবি এইজন্য মৃদু অনুযোগ করিলে, গভর্ণর বাহাদুর স্পষ্টই বলিয়াছিলেন, "You say you have a grievance against Government. But Government has a greater grievance against you. So long I remain Lieutenant Governor, there is absolutely no chance of your promotion." ইতিপূর্বে তিনি 'পলাশীর যুদ্ধে'র মতো একখানি কাব্য লিখিয়া সরকারী মহলেরও অপ্রীতিভাজন হইয়াছিলেন। যাহা হউক দেশবাসী তাঁহাকে এই কাব্যের জন্য যথেষ্ট সম্মান দিয়াছিল।

পাঁচটি সর্গে সমাপ্ত এই ঐতিহাসিক আখ্যানকাব্য বায়রনী ঢঙে রচিত। সিরাজের বিরুদ্ধে জগৎশেঠ, কৃষ্ণচন্দ্র, মিরজাফর প্রভৃতির ষড়্যন্ত্র, ক্লাইভের সহিত মিরজাফরের বিশ্বাসঘাতকতায় সিরাজ পরাভূত, যুদ্ধক্ষেত্রে পতিত মোহনলালের খেদোক্তি, সিরাজ ধৃত ও নিহত, ক্লাইভের পক্ষপুটে আশ্রয় লইয়া মিরজাফরের বাঙলার সিংহাসনে আরোহণ, ক্লাইভের জয়জয়কার—

৭ আমার জীবন ( সা. প. সং নবীনচন্দ্রের গ্রন্থাবলী, ৩য় খণ্ড, পৃ ২৬৪-৬৮ ).

মোটামুটি এই কাহিনীটুকু ইহাতে বর্ণিত হইয়াছে। কাব্য হিসাবে ইহা অত্যন্ত শিথিল, অপরিপক্ক হাতের রচনা। কাহিনী অতিশয় অবিন্যস্ত; যুদ্ধকাণ্ড দুর্বলভাষায় বর্ণিত। সিরাজের বিরুদ্ধে ষড়যন্ত্রদৃশ্য অনেকটা ডিবেটিং সোসাইটীর বক্তৃতার মত হইয়াছে। ইতিহাসের দিক হইতে কবি সিরাজচরিত্রের প্রতি সম্পূর্ণ অবিচার করিয়াছেন; বরং ক্লাইভ চরিত্রটি (রোমান্টিক বাড়াবাড়ি ও অনৈসর্গিকতা সত্ত্বেও) অপেক্ষাকৃত সুচিত্রিত হইয়াছে। মাঝে মাঝে কবি কয়েকটি গান রচনা করিয়া কাব্য মধ্যে সংযোজিত করিয়াছেন। বোধ হয় তিনি অনুমান করিয়াছিলেন যে, ইহার ফলে একঘেয়ে যুদ্ধ বর্ণনা কিয়দংশে সজীব হইয়া উঠিবে। কিন্তু ঐ গান দুইটি মূল কাহিনীকে কোন দিক দিয়াই পরিপূর্ণতা দিতে পারে নাই; বরং কাহিনীর মূল সুর হইতে বিপর্যস্ত হইয়াছে।

কোন কোন সমালোচকের মতে, "বায়রনের কবিতা সর্বত্র জ্বালাময়ী; গভীরতা অপেক্ষা তাহাতে বরং তরঙ্গই অধিক; এবং তিনি রচনাপ্রণালী বিষয়ে সম্পূর্ণ অনবধান ও অসতর্ক। এই সমস্ত দোষে এবং গুণে নবীনচন্দ্রও পরিপূর্ণ; তাঁহার পলাশীর যুদ্ধে ও অবকাশরঞ্জিনীতে এই প্রকৃতিই সমধিক পরিস্ফুট।"৮ কিন্তু বায়রনের উদ্দাম কল্পনা, উদগ্র আবেগ, বাক্‌রীতির অশনিনির্ঘোষ, চিত্রাঙ্কনের বিস্ময়কর শক্তি এবং ভাষা ও ছন্দের চকিত চটুলতা নবীনচন্দ্রের মত অসংযত-আবেগ কবি কেমন করিয়া আয়ত্ত করিবেন? বরং তাঁহার মধ্যে বায়রনের দোষগুলি অধিকতর পরিস্ফুট। যাহা হউক, একদা 'পলাশীর যুদ্ধ' সমস্ত বাঙলাদেশেই অভূতপূর্ব জনপ্রিয়তা লাভ করিয়াছিল; তিনি পরিণত বয়সে মহাকাব্যাদি লিখিয়া ভক্তিনত চিত্তের পরিচয় দিতে চাহিলেও লোকে তাঁহাকে 'পলাশীর যুদ্ধে'র কবিরূপেই সম্মান দিয়াছে। সে যুগে ইহা ছাত্রবৃত্তি পরীক্ষার পাঠ্য ছিল; তাহার ফলে মধ্যশিক্ষিত পাঠকও ইহার সহিত পরিচিত হইয়াছিল। ইহাতে নিকটবর্তী ইতিহাসের ঘটনা ও বীররসপূর্ণ যুদ্ধবিগ্রহাদির বর্ণনা আছে বলিয়া অনেক প্রাচীন ব্যক্তি এখনও ইহা হইতে অনেক ছত্র আবৃত্তি করিয়া আনন্দ অনুভব করেন।

স্বর্গমর্ত্য করে যদি স্থানে বিনিময়,
তথাপি বাঙ্গালী নাহি হবে একমত;
প্রতিজ্ঞায় কল্পতরু, সাহস দুর্জয়!
কার্যকালে খোঁজে সবে নিজ নিজ পথ।

অথবা রণক্ষেত্রে-পতিত মোহনলালের বিষণ্ণ উক্তি:

কোথা যাও, ফিরে চাও সহস্র কিরণ!
বারেক ফিরিয়া চাও ওহে দিনমণি—

প্রভৃতি ছত্রগুলির মধ্যে কিছু কিছু কবিত্ব শক্তি লক্ষ্য করা যায়। পূর্বেই বলা হইয়াছে যে, কবি এই কাব্য হইতে যেমন অল্প সময়ের মধ্যে বিস্ময়কর জনপ্রিয়তা লাভ করিয়াছিলেন, তেমনি আবার কোন কোন স্থান হইতে নিগৃহীতও হইয়াছিলেন। স্কুল বুক কমিটীর কোন কোন পদস্থ কর্মচারী

---

৮ শশাঙ্কমোহন সেনের 'বঙ্গবাণী'তে এই মত ব্যক্ত হইয়াছে। ইহা অবশ্য তাঁহার অভিমত নহে। তিনি কোন কোন সমালোচকের মতামত আলোচনা করিতে গিয়া ঐভাবে যুক্তি সাজাইয়াছেন। তিনি কিন্তু মনে করিতেন যে, নবীনচন্দ্রের কাব্যের ঐ সমস্ত বৈশিষ্ট্য বায়রনের প্রভাবে আবির্ভূত হয় নাই, ইহা কবি চরিত্রের মধ্যেই নিহিত ছিল।

তাঁহার বিরুদ্ধে চক্রান্ত করিয়াছিলেন। 'পলাশীর যুদ্ধে'র কয়েক স্থলে ইতিহাসগত তথ্যবিচ্যুতি আছে; ফলে অক্ষয়কুমার মৈত্রেয়ের মতো কোন কোন ঐতিহাসিক নবীনচন্দ্রের ওপর কথঞ্চিৎ রুষ্ট হইয়াছিলেন এবং তাঁহারা কবিকে নিন্দাও করিয়াছিলেন। সুতরাং এই কাব্য লিখিয়া নবীনচন্দ্রকে খ্যাতি ও অখ্যাতির উভয় বরমাল্যই কণ্ঠে ধারণ করিতে হইয়াছিল। কিন্তু কাব্য হিসাবে 'পলাশীর যুদ্ধে' অপটুহাতের অদক্ষতা প্রায় সর্বত্রই লক্ষ্য করা যাইবে।

## ভারত উচ্ছ্বাস ( ১৮৭৫ )

১৮৭৫ সালে ইংলণ্ডের যুবরাজ ( পরে সপ্তম এডোয়ার্ড ) ভারত ভ্রমণে আসিয়াছিলেন। তদুপলক্ষে ইংলণ্ডের ক্রাউন পারফিউমারী কোম্পানী একটি কবিতা প্রতিযোগিতা ঘোষণা করেন। এই প্রতিযোগিতায় ব্রিটিশ সাম্রাজ্যের আটজন কবির কবিতা উপযুক্ত বলিয়া গৃহীত হইয়াছিল, তন্মধ্যে নবীনচন্দ্রের কবিতা প্রথম স্থান অধিকার করিয়াছিল। ইহার জন্য কবি পঞ্চাশ গিনি পুরস্কার পাইয়াছিলেন। কবিতা হিসাবে ইহা অসার্থক। নবীনচন্দ্রের উক্তি স্মরণীয়, "সে উপলক্ষে হেমবাবু হইতে ছোট বড় সকল কবিগণ কবিতা লিখিয়া বঙ্গদেশ প্লাবিত করিয়া ফেলিলেন। কান পাতিবার জো নাই। কিন্তু এরূপ 'হুজুগে' কবিতা কখনও লিখি নাই।" তিনি হুজুকে মাতিলেন না বটে, কিন্তু কোন এক বন্ধুর অনুরোধও এড়াইতে পারিলেন না, ক্রাউন পারফিউমারী কোম্পানীর বিজ্ঞাপনে সাড়া দিয়া রাজভক্তিমূলক একটি প্রকাণ্ড কবিতা লিখিয়া ফেলিলেন। কবি কিঞ্চিৎ স্বদেশপ্রেমিক ছিলেন বলিয়াই বোধ হয় 'হুজুগে' কবিতা লিখিতে উৎসাহবোধ করেন নাই; কিন্তু হুজুকে না মাতিলেও এই কবিতা প্রতিযোগিতায় কেন অবতীর্ণ হইলেন তাহার স্পষ্ট কারণ খুঁজিয়া পাওয়া যায় না।

## ক্লিওপেট্রা ( ১৮৭৭ )

নবীনচন্দ্র যখন মানসিক দুশ্চিন্তার মধ্যে সমুদ্রতীরবর্তী কুতুবদিয়ার খাসমহলের কার্য করিতেছিলেন তখন এই দীর্ঘ কবিতাটি রচিত হয়। পরে ইহা 'অবকাশরঞ্জিনী'র দ্বিতীয় ভাগের ১২৯৫ সালের সংস্করণে গৃহীত হইয়াছিল। মোট পঞ্চাশ পৃষ্ঠায় সম্পূর্ণ একটি দীর্ঘ কবিতায় ক্লিওপেট্রার ভাষণ ও স্বগতোক্তির সাহায্যে তাঁহার জীবনকাহিনী বর্ণিত হইয়াছে। মিশরেশ্বরী ক্লিওপেট্রা তাঁহার সখী চারমিনারের নিকট সিজার ও অ্যাণ্টনীর কাহিনী বলিতেছেন। অবশ্য সিজার ও অ্যাণ্টনীর প্রেম তাঁহার চরিত্রে কি প্রতিক্রিয়া ও মনোদ্বন্দ্ব সৃষ্টি করিয়াছিল, কবি সে সম্বন্ধে মিতবাক্। কাহিনীটি উত্তমপুরুষের উক্তিরূপে বিবৃত হইলেও বৈচিত্র্যপূর্ণ, চরিত্রচিত্রণেও প্রশংসনীয়। সিজার ও অ্যাণ্টনী কাব্যের মধ্যে প্রত্যক্ষভাবে উপস্থিত নাই, সমস্ত ঘটনা নেপথ্যে বর্ণিত হইয়াছে। কাজেই কাহিনী জীবন্ত হইতে পারে নাই। কবি ক্লিওপেট্রাকে দ্বিচারিণী রূপে না দেখিয়া সহানুভূতির সহিত গ্রহণ করিয়াছেন। "ক্লিওপেট্রার প্রেম পুরোহিতের মন্ত্রে পবিত্রীকৃত হইয়াছিল না বলিয়া যদি তাহাকে ঘৃণা করিতে হয়, করিও; কিন্তু ক্লিওপেট্রা অবস্থার দাসী বলিয়া দয়া করিও, ক্লিওপেট্রা অভাগিনী বলিয়া দুঃখ করিও।" যখন কালীপ্রসন্ন

ঘোষ ঢাকায় 'বান্ধব' পত্রে ক্লিওপেট্রাকে পাপীয়সী বলিয়া অপরাধিনীর শাস্তির বহর বাড়াইতেছিলেন, হেমচন্দ্র 'ছায়াময়ী'তে তাহাকে নরকস্থ করিয়া তৃপ্তি লাভ করিতেছিলেন, তখন নবীনচন্দ্রের এই উক্তি বিস্ময়কর বলিয়া বিশেষ প্রশংসা দাবি করিতে পারে। কাব্যটি পরিপক্ক রচনা না হইলেও, মানববাদের প্রচ্ছন্ন স্পর্শ আছে বলিয়া ইহার একটা বিশেষ মূল্য স্বীকার করিতে হইবে।

## রঙ্গমতী ( ১৮৮০ )

চট্টগ্রামের রাঙামাটি অঞ্চলের পার্বত্য সৌন্দর্যের পটভূমিকায় এই ছদ্ম-ঐতিহাসিক (Pseudo Historical) রোমান্টিক কাব্য পরিকল্পিত হইয়াছে। ১৮৮০ খ্রীঃ অব্দে ইহা প্রকাশিত হইলেও ইহার প্রথম তিন সর্গ ১৮৭৫ খ্রীঃ অব্দে রচিত হইয়া পড়িয়াছিল। এই সময়ে কবির জীবনে পারিবারিক ও নানাপ্রকার অশান্তি নামিয়া আসে। তিনি ভূমিকায় বলিয়াছেন, "ইহার প্রত্যেক সর্গে, প্রত্যেক পৃষ্ঠায়, প্রত্যেক অক্ষরে আমার বিপদের স্মৃতি, রোগের যন্ত্রণা, বিষাদের ছায়া এবং শোকের অশ্রু জড়িত রহিয়াছে। রঙ্গমতী আমার জীবনের একটি বিষাদপূর্ণ অঙ্কের ইতিহাস।" ( উৎসর্গ পত্র ) এই নৈরাশ্য ও বিষণ্ণতার পটভূমিকায় এই কাব্য রচিত হইয়াছিল বলিয়া ঘটনার মধ্যেও করুণ রস ও বিষাদান্ত পরিণতি লক্ষ্য করা যাইবে। প্রধানতঃ স্কটের ছদ্ম-ঐতিহাসিক কাব্যের অনুসরণে এবং বায়রনী আবেগ মিশাইয়া ইতিহাসের ছায়াতলে এই কাল্পনিক কাহিনীটি পরিকল্পিত হইয়াছে।

ঔরঙ্গজেবের সমকালীন কাহিনী। মুকুটরায় মোগলের প্রতিভূ হইয়া সমুদ্রোপকূলে দক্ষিণ-পূর্ব বঙ্গ শাসন করিতেন। তাঁহার পুত্র বীরেন্দ্র। বীরেন্দ্রের মাতা সপত্নীর অত্যাচারে গৃহত্যাগ করেন। বীরেন্দ্র বয়ঃপ্রাপ্ত হইয়া মাতার সন্ধানে নানাস্থানে পরিভ্রমণ করিয়া যুদ্ধশিক্ষাভিলাষে মোগলবাহিনীতে যোগ দিল। ঘটনাচক্রে তাহার সহিত শিবাজীর পরিচয় হইল এবং শিবাজীই তাহার অন্তরে স্বদেশ প্রেমের বীজ বপন করিলেন। মোগলের হস্ত হইতে দেশ উদ্ধার করিবার জন্য বীরেন্দ্র রাঙামাটিতে ফিরিয়া আসিল। তাহার বাল্যপ্রণয়িনী কুসুমিকা এদিকে তাহার পথ চাহিয়া দিন গণিতেছিল। বীরেন্দ্রের পিতৃব্য মর্কটরায়ের ষড়যন্ত্রের ফলে বীরেন্দ্র মৃত্যুকালে জননী ও কুসুমিকার সাক্ষাৎ লাভ করিয়া শেষ নিঃশ্বাস ত্যাগ করিল; এ আঘাত সহ্য করিতে না পারিয়া কুসুমিকাও প্রাণত্যাগ করিল। বীরেন্দ্রের সন্ন্যাসিনী নিরুদ্দিষ্টা মাতা পুত্রকে কাছে পাইয়াও ধরিয়া রাখিতে পারলেন না, তিনিও শোকে উন্মাদিনী হইয়া রঙ্গমতীর ঘরে ঘরে আগুন লাগাইয়া দিলেন। এই সুযোগে পার্বত্য দস্যুরাও রঙ্গমতী আক্রমণ করিল। ধ্বংস ও মৃত্যুর মধ্যে কাব্য সমাপ্ত হইল।

বলা বাহুল্য, এই কাব্যে ঘটনা ও চরিত্র অত্যন্ত দুর্বল; কবি অসংযত আবেগের দ্বারা এত দূর অভিভূত হইয়া পড়িয়াছিলেন যে, কল্পনার বলে ইতিহাসের পটভূমিকায় যথেচ্ছা উড়িয়া বেড়াইয়াছিলেন। শিবাজীর আঘাত হইতে শায়েস্তা খাঁকে বাঁচাইতে গিয়া বীরেন্দ্রের বন্দিদশায় শিবাজীর সাক্ষাৎলাভ, পরে শিবাজীর নির্দেশে দেশকে স্বাধীন করিবার জন্য রঙ্গমতীতে প্রত্যাবর্তন

—প্রভৃতি কাল্পনিক ও উদ্ভট ঘটনাকে ইতিহাসের সহিত মিশাইতে গেলে স্কটের মতো প্রতিভার প্রয়োজন; নবীনচন্দ্র সে প্রতিভার অধিকারী ছিলেন না। রচনা-ভঙ্গিমায় মাইকেল মধুসূদনের প্রভাব সত্ত্বেও কাব্য পরিকল্পনার মূলে অসঙ্গতি ও রোমান্টিক অসংযমের অতিরেকের জন্য 'রঙ্গমতী' পরিণত মনের কাব্য হইতে পারে নাই। কবি উৎসর্গপত্রেই বলিয়াছেন যে, নানা অশান্তির মধ্যে এই কাব্য রচিত হইয়াছিল। ফলে করুণ-রসের অকারণ উচ্ছ্বাস, হত্যাকাণ্ডের বাড়াবাড়ি, কাহিনীগ্রন্থনে নৈপুণ্যের অভাব এবং চরিত্রচিত্রণে ব্যর্থতা 'রঙ্গমতী'কে সার্থক রোমান্টিক আখ্যান-কাব্যের কোঠায় উঠিতে দেয় নাই। কবি বীরেন্দ্রের মধ্যে নিজেকে এবং কুসুমিকার মধ্যে কোন এক বাল্যপ্রণয়িনীকে উপলব্ধি করিতে চাহিয়াছিলেন—এই ব্যক্তিগত সঙ্কীর্ণতা তাঁহার কল্পনা-শক্তিকে আত্মাভিমুখী করিয়াছে। তবে এই কাব্যে কবির বর্ণনাশক্তি কিঞ্চিৎ উৎকর্ষ লাভ করিয়াছে এবং পলাশীর যুদ্ধের অপরিপক্বতা ইহাতে কথঞ্চিৎ সংশোধিত হইয়াছে।

[ রৈবতক ( ১৮৮৭ ), কুরুক্ষেত্র ( ১৮৯৩ ), এবং প্রভাস ( ১৮৯৭ ) পরে বিস্তারিতভাবে আলোচিত হইয়াছে। ]

## মার্কণ্ডেয় চণ্ডী ( ১৮৮৯ )

নবীনচন্দ্রের দৃষ্টিভঙ্গী যে পৌরাণিক সংস্কৃতির দিকে ফিরিতেছিল, তাহা 'মার্কণ্ডেয় চণ্ডী' প্রকাশের দুই বৎসর পূর্বে প্রকাশিত 'রৈবতক' কাব্যেই ( ১৮৮৭ ) বুঝা যাইতেছে। বৈষ্ণব মতের প্রতি কবির অধিকতর আকর্ষণ থাকিলেও শাক্তমতের প্রতিও তাঁহার বিরূপতা ছিল না। 'রৈবতক' প্রকাশের ঠিক দুই বৎসর পরে ১৮৮৯ সালে মার্কণ্ডেয় চণ্ডীর অনুবাদ প্রকাশিত হয়। অনুবাদের পূর্বে কবি একটি দীর্ঘ সরস ভূমিকা যোগ করিয়াছিলেন। অনুবাদ অপেক্ষা এই ভূমিকাটি অধিকতর চিত্তাকর্ষী হইয়াছে। কবি ছদ্ম পরিহাসের সহিত চণ্ডীতত্ত্ব ব্যাখ্যা করিয়াছেন, গীতা ও চণ্ডীর সাদৃশ্য দেখাইয়াছেন এবং দশাবতার ও Evolution তত্ত্বের ঐক্য প্রতিষ্ঠায় তৎপর হইয়াছেন। ভূমিকায় পরিচ্ছন্ন পরিহাসের মার্জিত রীতি প্রশংসনীয়। ধর্মগ্রন্থের ভূমিকায় কৌতুক-পরিহাস আমদানি করিয়া তিনি গতানুগতিকতার পথ ত্যাগ করিয়াছেন। একটু দৃষ্টান্ত দেওয়া যাইতেছে :

> "সমস্ত বিশ্ব একার্ণবে পরিণত। ভগবান নিদ্রার শেষশয্যায় শায়িত। তাঁহার কানের ময়লা হইতে মধু আর কৈটভ নামক দুই অসুর জন্মিয়া তাঁহারা নাভিপদ্মস্থিত ব্রহ্ম-প্রজাপতিকে বধ করিতে উদ্যত হইল। তখন প্রাণের দায়ে ব্রহ্মা নিদ্রাদেবীর কাছে মহা কান্না আরম্ভ করিলেন। খোসামুদিটা তাহা হইলে কেবল হালে প্রচলিত হয় নাই।······
>
> 'নিদ্রাযুক্ত জগন্নাথ' দুরাত্মা মধু-কৈটভের সঙ্গে সহস্র বৎসর বাহুযুদ্ধ করিলেন। অসুর দুটা বড় Noble fellow ছিল। যখন দেখিল যে, নারায়ণ কিছুতেই কাণ্ডটার কিনারা করিতে পারিতেছেন না, তখন তাহাদের মনে লোকটার প্রতি দয়া হইল। তাহারা বলিল, 'আচ্ছা, বর লও।' নারায়ণ বলিলেন, 'আর কি ছাই বর লইব।

আমার বধ্য হও।' একেবারে প্রাণ ধরিয়া টান—তখন অসুর ফুটো কিঞ্চিৎ Diplomacy ( কূটনীতি ) খাটাইয়া বলিল, 'জল নাই এমন স্থানে আমাদিগকে বধ কর!' সর্বত্র জল, অতএব হরি নিজের উরুর উপর রাখিয়া তাহাদের মাথা চক্রে কাটিয়া ফেলিলেন।"

অনুবাদ মূলানুগ, কিন্তু শ্রুতিসুখকর নহে। সে যুগের গুরুদাস বন্দ্যোপাধ্যায়ের মতো মনীষী ব্যক্তিও কবির অনুবাদশক্তির প্রশংসা করিয়াছিলেন, কিন্তু নবীনচন্দ্রের চণ্ডী অনুবাদ আদৌ সুখপাঠ্য হইতে পারে নাই। একটু দৃষ্টান্ত দেওয়া যাইতেছে :

চণ্ডী—যা দেবী সর্বভূতেষু সুধারূপেণ সংস্থিতা।
নমস্তস্যৈ নমস্তস্যৈ নমস্তস্যৈ নমোনমঃ ॥

অনুবাদ—যে দেবীর সর্বভূতে সুধারূপে সংস্থান।
প্রণাম, প্রণাম তাঁকে, প্রণাম তাঁকে প্রণাম ॥

চণ্ডী—গর্জ গর্জ ক্ষণং মূঢ় মধু যাবৎ পিবাম্যহম্।
ময়া ত্বয়ি হতেঽত্রৈব গর্জিষ্যন্ত্যাশুদেবতাঃ ॥

অনুবাদ গর্জ গর্জ মূঢ়! মধু পান করি যতক্ষণ।
তোমাকে বধিলে শীঘ্র গর্জিবেন দেবগণ ॥

মূলের সহিত অনুবাদ মিলাইলেই বুঝা যাইবে যে, নবীনচন্দ্র মূলের গম্ভীর শব্দবিন্যাস বাংলাভাষায় আদৌ প্রকাশ করিতে পারেন নাই। সংস্কৃত দুই চরণকে বাংলা দুই চরণের মধ্যে সীমাবদ্ধ করিতে গিয়াছিলেন বলিয়া এই ত্রুটি হইয়াছে।

## শ্রীমদ্ভগবদ্গীতা—পদ্যানুবাদ ( ১৮৮৯ )

সম্ভবতঃ গীতার অনুবাদটি মার্কণ্ডেয় চণ্ডীর অল্প কিছুকাল পরে ১৮৮৯ সালের শেষের দিকে প্রকাশিত হয়। কবি উক্ত অনুবাদের প্রথমে গীতার অষ্টাদশ অধ্যায়ের তত্ত্বাংশ সংক্ষেপে আলোচনা করেন, তারপর প্রত্যেক শ্লোকের মূলানুগ অনুবাদ করেন। ভূমিকায় কবি গীতা ও বৌদ্ধদর্শনকে মিলাইতে চেষ্টা করিয়াছেন। রাজগৃহ দর্শনে গিয়া তাঁহার মনে যুগপৎ ভগবান বাসুদেব ও যতিশ্রেষ্ঠ বুদ্ধদেবের মহিমা উদিত হইয়াছিল। গীতায় সেই ভক্তিনত চিত্তটি প্রকাশিত হইয়াছে। এই অনুবাদটিও সে-যুগের ভক্ত ও মনীষিগণের উচ্চ প্রশংসা লাভ করিয়াছিল। কিন্তু ইহাতেও কবি যে উৎকৃষ্টতর কবিশক্তির পরিচয় দিয়াছেন, তাহা মনে হয় না। ইহার ছন্দ দুর্বল, শব্দযোজনায় অপরিপক্ক হাতের ছাপ স্পষ্ট এবং অন্ত্যানুপ্রাস অবহেলাভরে পরিকল্পিত। মূলানুগ করিতে গিয়াই তিনি গীতার কাব্যত্ব মাটি করিয়াছেন।

গীতা—যদা যদা হি ধর্মস্য গ্লানির্ভবতি ভারত।
অভ্যুত্থানধর্মস্য তদাত্মানং সৃজাম্যহম্ ॥
পরিত্রাণায় সাধুনাং বিনাশায় চ দুষ্কৃতাম্।
ধর্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে ॥

অনুবাদ—যখন যখন ঘটে, ভারত! ধর্মের গ্লানি,
অধর্মের অভ্যুত্থান, আপনাকে সৃজি আমি।
সাধুদের পরিত্রাণ, বিনাশ দুষ্কৃতদের করিতে সাধন,
স্থাপন করিতে ধর্ম, করি আমি যুগে যুগে জন্মগ্রহণ ॥

সর্বত্রই প্রায় এইরূপ আক্ষরিক অনুবাদের সাহায্য লওয়া হইয়াছে; ফলে ইহা বহুস্থলে যথার্থ অনুবাদ হইলেও প্রায় কোথাও কবিতা হইয়া উঠিতে পারে নাই। অবশ্য দুই-এক স্থল নিতান্ত মন্দ নহে।

গীতা—ঊর্ধ্বং মূলমধঃ শাখামশ্বত্থং প্রাহুরব্যয়ম্।
ছন্দাংসি যস্য পর্ণানি যস্তং বেদ স বেদবিৎ ॥

অনুবাদ—অব্যয় অশ্বত্থরূপী এ সংসার ঊর্ধ্বমূল, অধঃ শাখান্বিত।
বেদ যার পত্রাবলী, তাহাকে যে-জন জানে সেই বেদবিৎ ॥

## খৃষ্ট (১৮৯১)

সেণ্ট্ ম্যাথুর গসপেল অবলম্বনে নবীনচন্দ্র খ্রীষ্টজীবন বিষয়ক একখানি কাব্য প্রণয়ন করেন। ১৮৮০ খ্রীঃ অব্দের কিছু পূর্ব হইতে (পুরীধামে বদলি হইবার পর) কবির চঞ্চল ও ইহমুগ্ধ চিত্তে সর্বপ্রথম ভক্তিভাবের জাগরণ হয়। 'রৈবতকে' তাহার সূচনা (১৮৮৭)। এই কাব্য রচনা করিবার পর মহামানব ও দেবকল্প মানবচরিত্র অবলম্বনে কাব্য রচনার ইচ্ছায় কবি বুদ্ধদেব, খ্রীষ্ট, মহম্মদ ও চৈতন্যদেবকে কাব্যের নায়করূপে নির্বাচিত করেন। প্রথম তিন মহাপুরুষ সম্বন্ধে তিনখানি জীবনকাব্য রচনা করিলেও মহম্মদ সম্বন্ধে তিনি পৃথক কোন কাব্য রচনা করেন নাই, কেবল 'প্রভাসে'র শেষাংশে মহম্মদের আবির্ভাবের ইঙ্গিত দিয়াছেন ('প্রভাস' ১৩শ সর্গ)।

নবীনচন্দ্র সেণ্ট্ ম্যাথুর গসপেলকে কবিতায় অনুবাদ করিয়া ভক্তের দৃষ্টিতে খ্রীষ্টের অলৌকিক জীবন চিত্রিত করেন। ভূমিকায় তিনি বলিয়াছেন যে, অবতারগণ ঈশ্বরের বিভূতিস্বরূপ এবং সর্বধর্মসমন্বয় নবীগণের জীবনের আদর্শ। ধর্মে ধর্মে ভেদ নাই, মহাপুরুষজীবনী রচনা করিয়া তিনি তাহাই প্রমাণ করিতে চাহিয়াছিলেন। অবশ্য খ্রীষ্টকে তিনি হিন্দু সাধকরূপে উপস্থাপিত করিতে প্রয়াস পাইয়াছেন। তখন কলিকাতার হিন্দুসমাজে শ্রীরামকৃষ্ণের উদার অসাম্প্রদায়িক প্রভাব স্বীকৃত হইতে আরম্ভ করিয়াছে। নবীনচন্দ্রের এই জাতীয় কাব্যে সেই মনোভাব লক্ষ্য করা যায়।

কবির 'খৃষ্ট' ম্যাথুর গসপেলের আক্ষরিক অনুবাদ এবং আক্ষরিক বলিয়াই ব্যর্থ অনুবাদ। নবীনচন্দ্রের কবিত্বশক্তির পরিচয় পাইতে হইলে তাঁহার তথাকথিত মহাপুরুষ-জীবনীগুলি বাদ দিতে হইবে। 'খৃষ্ট' কাব্যের ভাষা দুর্বল, প্রকাশভঙ্গী জড়তাগ্রস্ত এবং ছন্দ নানা ত্রুটিপূর্ণ। দুই-একটি দৃষ্টান্ত দেওয়া যাইতেছে:

মূল—"And if any man will sue thee at the law and take away
thy coat, let him have thy cloke also."
(*St. Matthew's Gospel*, Chap. V, 40)

অনুবাদ—একখানি বস্ত্রতরে যে চাহে বিচার,
দিও তারে অন্য বস্ত্রখানিও তোমার।

ইহা তবু কথঞ্চিৎ সহনযোগ্য। কিন্তু

রে ধর্মযাজকগণ ওরে ভণ্ড নরাধম
তোমাদের ঘটিবে পরিতাপ।
মানুষের স্বর্গদ্বার তোরাই করিবি রুদ্ধ
করিস রে স্বর্গ-আলাপ ॥

ছত্র কয়টির দুর্বলতা ক্ষমার অযোগ্য। 'খ্রীষ্ট' কাব্যে নবীনচন্দ্রের কবিখ্যাতি বর্ধিত হয় নাই।

## প্রবাসের পত্র ( ১৮৯২ )

পুণা, দণ্ডকারণ্য প্রভৃতি অঞ্চল পরিভ্রমণ করিতে গিয়া নবীনচন্দ্র সমস্ত দর্শনীয় স্থানের বর্ণনা দিয়া পত্নীকে অনেকগুলি চিঠি লিখিয়াছিলেন; সেগুলি ধারাবাহিকভাবে 'সাহিত্য' পত্রে প্রকাশিত হইয়াছিল, পরে পুস্তকাকারে মুদ্রিত হয়। নবীনচন্দ্রের কবিখ্যাতি যেরূপ হউক না কেন, চিঠিপত্রের সহজ ভাষাটি তিনি অতি নিপুণভাবে আয়ত্ত করিয়াছিলেন। আমাদের মনে হয়, তিনি কিছু বেশি গদ্য লিখিতে পারিলে অধিকতর কৃতিত্ব অর্জন করিতেন। রবীন্দ্রনাথের চিঠিপত্র ও ডায়েরীর মধ্যে যে শিল্পগুণ ও রসভোগের স্বাদু স্পর্শ পাওয়া যায়, নবীনচন্দ্রের এই পত্রগুলি অবশ্য সেরূপ সাহিত্যগুণান্বিত নহে; তথাপি ইহার ভাষার পরিচ্ছন্নতা ও মনোভাবের আন্তরিকতা পাঠকের ভাল লাগিবে।

## অমিতাভ ( ১৮৯৫ )

নবীনচন্দ্র ১৮৮০ হইতে ১৮৮২ খ্রীঃ অব্দ পর্যন্ত পাটনার অন্তর্গত বিহার অঞ্চলে ডেপুটি ম্যাজিস্ট্রেট ও ডেপুটি কালেকটারের কর্ম করিয়াছিলেন। বিহার দর্শন করিয়া তিনি বুদ্ধদেব ও বৌদ্ধধর্মের প্রতি আকৃষ্ট হন এবং এ বিষয়ে বহু গ্রন্থ অধ্যয়ন করেন। এডুইন আরনল্ড প্রণীত *The Light of Asia* পাঠ করিয়া কবি তৃপ্ত হইতে পারেন নাই; কারণ উহাতে বুদ্ধদেবের অলৌকিক ও অতিমানুষিক লীলা বর্ণিত হইয়াছে। কবি বুদ্ধদেবকে মানবীয় মহিমার মধ্যে প্রতিষ্ঠিত করিয়াছেন। অবশ্য কাব্যের শেষাংশে বৌদ্ধধর্ম বর্ণনার সময় তিনি আরনল্ডের আদর্শকে ত্যাগ করিতে পারেন নাই, অমিতাভ বুদ্ধদেব শেষ পর্যন্ত দেবলোকে উপনীত হইয়াছেন। তাঁহার মতে, "ভারতের বৈষ্ণবধর্ম রূপান্তরিত বৌদ্ধধর্ম মাত্র।" তাই তিনি বুদ্ধদেবকে হিন্দুর দশাবতারের অন্যতম এবং বৌদ্ধধর্মকে হিন্দুধর্মেরই অংশ বলিয়া গ্রহণ করিয়াছেন। ভারতবর্ষের বৌদ্ধ সম্প্রদায় নবীনচন্দ্রের 'অমিতাভ' কাব্যকে বিশেষ শ্রদ্ধা করিতেন। এমন কি সিংহল ও শ্যামদেশের বৌদ্ধ সম্প্রদায় কবিকে প্রশংসা করিয়া সংস্কৃত ভাষায় প্রশংসাবাণী পাঠাইয়াছিলেন। সিংহলের শৈলবিম্বারাম বিহারের অধ্যক্ষ শীলস্কন্ধ স্থবির 'অমিতাভ' কাব্য পাঠে মুগ্ধ হইয়া সংস্কৃত ভাষায় অভিনন্দনপত্র পাঠাইয়াছিলেন। এই সময়ে গিরিশচন্দ্র ঘোষ রচিত 'বুদ্ধদেব চরিত' নাটক কলিকাতায় মহাসমারোহে অভিনীত হইতেছিল। ১৯শ শতাব্দীর মধ্যভাগ হইতে বহু বিদেশী

পণ্ডিত এবং বাঙলাদেশের রাজা রাজেন্দ্রলাল মিত্র, শরৎচন্দ্র দাস, সত্যেন্দ্রনাথ ঠাকুর প্রভৃতির চেষ্টার ফলে বাঙালী সমাজে বৌদ্ধধর্ম ও বুদ্ধদেব সম্বন্ধে শ্রদ্ধামিশ্রিত কৌতূহল জাগ্রত হয়। কাজেই নবীনচন্দ্রের 'অমিতাভ' বাঙালী পাঠকের প্রশংসা অর্জন করিয়াছিল,—যদিও ইহার কাব্যগুণ বিশেষ প্রশংসনীয় নহে।

এই কাব্যে বুদ্ধদেবের জন্ম হইতে মহাপরিনির্বাণ পর্যন্ত বর্ণিত হইয়াছে। কবি সরল ঘটনা-বিবৃতির সাহায্যে বুদ্ধচরিত্র বর্ণনা করিয়াছেন। মাঝে মাঝে বুদ্ধদেব ও শিষ্যদের কথোপকথনের মারফতে বৌদ্ধধর্ম, দর্শন ও নীতিতত্ত্ব ব্যাখ্যা করা হইয়াছে। বুদ্ধদেবের মানবমূর্তি অঙ্কন করাই কবির প্রধান উদ্দেশ্য ; ফলে এই কাব্যে গার্হস্থ্যচিত্র বেশ জীবন্ত আকারে অঙ্কিত হইয়াছে। বৌদ্ধধর্ম মূলতঃ নীতিমার্গীয় জীবনচর্যা। কিন্তু কবি ভক্তির দৃষ্টিকোণ হইতে বুদ্ধদেবকে গ্রহণ করিয়াছেন ; ফলে এই কাব্যকে বুদ্ধদেবের যথার্থ জীবনী বলিয়া গ্রহণ করা যায় কিনা সন্দেহ। সে যাহা হউক, কবি চরিত্র চিত্রণে কথঞ্চিৎ সার্থক হইলেও কবিত্বশক্তির প্রশংসনীয় পরিচয় দিতে পারেন নাই। ইহার রচনা অত্যন্ত শিথিল, ছন্দ শিল্পকৌশল বর্জিত, কল্পনাশক্তিও অতিশয় দুর্বল। কবি ইহাতে বৌদ্ধধর্মের নীতিমার্গ, হিন্দুর ভক্তিধর্মের প্রেম এবং উনিশ শতকী মানববাদকে মিশাইয়া এক অভিনব মহাপুরুষ-জীবনকাব্য রচনা করিবার প্রয়াস পাইয়াছিলেন। ইহার ভাবাদর্শ যেরূপই হউক, আধুনিক পাঠকের নিকট 'অমিতাভ' রুচিকর হইবে না।

## শুভনির্মাল্য ( ১৯০০ )

কবির পুত্র নির্মলচন্দ্রের বিবাহোপলক্ষে এই ক্ষুদ্র গীতিনাট্যটি ( 'অপরেট্টা' ) রচিত হইয়াছিল। নবীনচন্দ্র নবীনের পূজারী ছিলেন এবং সর্ববিষয়ে মৌলিকতার পোষকতা করিতেন। পুত্রের বিবাহকে স্মরণীয় করিয়া রাখিবার জন্য তিনি এক অভিনব পরিকল্পনা করেন। বিবাহ সভায় খানিকটা রঙ্গমঞ্চের বৈচিত্র্য সৃষ্টি করিয়া তিনি এই ক্ষুদ্র গীতিনাট্য রচনা করিয়া অভিনয় করাইয়াছিলেন। তিন-অঙ্কে-সমাপ্ত এই নাটিকাটি বাস্তব ও কল্পনা এবং কৈলাস ও চট্টগ্রামের মিশ্র-ভৌগোলিক সংস্থানের উপর প্রতিষ্ঠিত। ইহার নায়ক বরবেশী স্বয়ং নির্মলচন্দ্র। প্রথম অঙ্কে বর ও পুরোহিতের মধ্যে হিন্দুবিবাহের আদর্শ লইয়া কথোপকথন। দ্বিতীয় অঙ্কে কবির গৃহলক্ষ্মী ( অর্থাৎ কবিপত্নী লক্ষ্মীদেবী ) ও কবির কুলদেবী দ্বিভুজা ভগবতীর কথোপকথন এবং দেবী কর্তৃক গৃহলক্ষ্মীকে আশীর্বাদী মাল্য দান। এই দৃশ্যে দেবীর অনুচর হিন্দুস্থানী দারোয়ানের ভূতের দ্বারা স্থূল হাস্যরস সৃষ্টির ব্যর্থ চেষ্টা লক্ষণীয়। তৃতীয় অঙ্কে সভামঞ্চে বর আসীন, অপ্‌সরাগণের নৃত্যগীত, বরকে নন্দন হইতে পারিজাত মালা প্রেরণ ও আশীর্বাদ জ্ঞাপন।

চট্টগ্রামস্থিত কবিভবনের প্রাঙ্গণে রঙ্গমঞ্চনির্মাণ করিয়া নির্মলচন্দ্রের বিবাহোপলক্ষে এই গীতিনাট্য দুই রাত্রি বিশেষ প্রশংসার সহিত অভিনীত হইয়াছিল। ইহা কুমিল্লায় মুদ্রিত হয় এবং কেবল পরিচিতদের মধ্যে বিনামূল্যে বিতরিত হয়। পরে 'প্রবাসী' পত্রে ( শ্রাবণ, ১৩৫৪) শ্রীযুক্ত সনৎকুমার গুপ্ত কর্তৃক পুনর্মুদ্রিত হইয়াছে। সম্প্রতি ইহার একটি নূতন সংস্করণ প্রকাশিত হইয়াছে। নাটক হিসাবে ইহা নিতান্তই অকিঞ্চিৎকর। রূপক ও বাস্তব ঘটনাকে

মিশ্রিত করিবার মতো নাট্যশক্তি কবির আয়ত্তের মধ্যে ছিল না। তাঁহার ব্যক্তিগত কথা ও পারিবারিক জীবন প্রাধান্য পাইয়াছে বলিয়াই বোধহয় ইহা সে যুগে প্রচারিত হয় নাই এবং কবির সেরূপ কোন উদ্দেশ্যও ছিল না।

## ভানুমতী ( ১৯০০ )

১৮৯৭ খ্রীঃ অব্দে অক্টোবর মাসে সামুদ্রিক ঘূর্ণিঝড়ের প্রকোপে চট্টগ্রাম শহর ও তাহার চতুষ্পার্শ্ববর্তী অঞ্চলের ভয়াবহ ক্ষতি হইয়াছিল। এই সামুদ্রিক ঝড়ের প্রচণ্ডতা কবির মনে মুদ্রিত হইয়া গিয়াছিল। তিনি মনে করিয়াছিলেন, কোন একটি রচনায় এই ঝড়ের ভয়ঙ্কর মূর্তি অঙ্কন করিবেন। ইহার অল্প কিছু পরে একটা আকস্মিক সুযোগ জুটিয়া গেল। এই ঘটনার প্রায় একবৎসর পরে তাঁহার খুড়তুতো ভাইয়ের কন্যা তাঁহার কাছে একখানি গ্রন্থের আবদার করিলে তাহাকে খুশি করিবার জন্য কবি মাত্র সাতদিনের মধ্যে 'ভানুমতী' শীর্ষক একখানি উপন্যাস রচনা করেন। সুরেশচন্দ্র সমাজপতি-সম্পাদিত 'সাহিত্যে' তাহা ধারাবাহিক ভাবে প্রকাশিত হয়, সে-যুগের বাঙালী পাঠক এই উপন্যাসের প্রচুর প্রশংসা করিয়াছিলেন। এমন কি, জনৈক ইংরেজ সিভিলিয়ানও ( তিনি বাংলা জানিতেন ) ইহার ভূয়সী প্রশংসা করিয়া কবিকে দীর্ঘ পত্র লিখিয়াছিলেন। উপন্যাসটি বালিকার জন্য লেখা, কাজে কাজেই কবি ইহাতে আদিরসাত্মক বর্ণনা একেবারে বাদ দিয়াছেন এবং ভারি ভারি তত্ত্বকথা, ধর্ম, দর্শন, সমাজচিন্তা নীতিতত্ত্ব, জীবনাদর্শ প্রভৃতি অনাবশ্যক বিষয়ের দ্বারা ইহার পৃষ্ঠা বাড়াইয়াছেন।

চট্টগ্রামের অন্তঃপাতী সোনাদিয়ার জমিদার অনাথনাথ স্ত্রী ও পুত্রকে লইয়া নৌকাযোগে আসিতেছিলেন। পথে ভানুমতী নাম্নী এক বাজিকরের বালিকা কন্যার সহিত তাঁহার সাক্ষাৎ হয়। ইতিমধ্যে প্রচণ্ড সামুদ্রিক ঝড় ও ঘূর্ণি বাত্যায় তাঁহার নৌকা ডুবিয়া গেলে তিনি কোনক্রমে কূলে উঠিয়া রক্ষা পাইলেন। তাঁহার স্ত্রীর কোন সন্ধান মিলিল না ; তাঁহার শিশুপুত্রটি দৈবক্রমে রক্ষা পাইল—বালিকা ভানুমতীই তাহাকে কোনপ্রকারে রক্ষা করিয়াছে। কিন্তু শিশুটি বাঁচিল না, অসুস্থ হইয়া প্রাণত্যাগ করিল। অনাথনাথ স্ত্রীপুত্র বিয়োগের শোক ভুলিবার জন্য বাজিকর-কন্যা ভানুমতীকে নিজ কন্যারূপে পালন করিতে লাগিলেন। পরে তিনি একখানি চিঠি হইতে ভানুমতীর আসল ইতিহাস জানিতে পারিলেন। সে বাজিকর কন্যা নহে, তাঁহারই কন্যা—অমিয়া। বহুদিন পূর্বে অনাথনাথ আর একবার নৌকাডুবির মধ্যে পড়িয়া দুই বৎসরের কন্যা অমিয়াকে হারাইয়াছিলেন ; ভাবিয়াছিলেন—সে জলে ডুবিয়া গিয়াছে। কিন্তু অমিয়ার মৃত্যু হয় নাই। এক বৈরাগী তাহাকে উদ্ধার করিয়া নিজ কন্যার মতো পালন করিয়াছিল। বৈরাগীর মৃত্যুর পর অমিয়া বাধ্য হইয়া এক বাজিকরের দলে যোগ দেয়। বাজিকর তাহাকে কন্যার মতো স্নেহ করিলেও বাজিকর পত্নী অযথা পীড়ন করিত। ভানুমতীর যথার্থ পরিচয় পাইয়া অনাথনাথ তাহাকে সমস্ত সম্পত্তি দান করিলেন। কিন্তু ভানুমতী বৈরাগী পালকপিতার নিকট ধর্ম ও জীবনের অর্থ বুঝিয়াছিল, পার্থিব ঐশ্বর্যের প্রতি তাহার কোন মোহ ছিল না। সে গেরুয়া বস্ত্র মাত্র সম্বল করিয়া সন্ন্যাসিনী হইল। অনাথনাথও সমস্ত সম্পত্তি দেবসেবায় ও সাধুসেবায় সমর্পণ করিয়া নিজেও কন্যার আদর্শ অনুসরণ করিয়া সন্ন্যাস লইলেন।

এই উপন্যাসের কাহিনী অত্যন্ত শিথিল, কোন চরিত্রই বিকশিত হয় নাই, কাহারও মধ্যে কোনরূপ মানসিক দ্বন্দ্ব বা দ্বিধাসংশয় নাই। বোধ হয় বাজিকরের প্রভাবে ঘটনাগুলি ভোজবাজির মতো ঘটিয়া গিয়াছে। চট্টগ্রামের সামুদ্রিক ঝড় শুধু চট্টগ্রামকেই লণ্ডভণ্ড করে নাই, কবির স্বাভাবিক পরিমাণবোধকেও ( যাহা খুব তীক্ষ্ণ ছিল না ) ভাঙিয়া চুরিয়া দিয়াছিল ; তাহার প্রমাণ এই 'ভানুমতী' উপন্যাস। ইহাতে হিন্দুধর্ম, ব্রাহ্মসমাজ, বিধবাবিবাহ, সংযম, নৈতিক আদর্শ প্রভৃতি সম্বন্ধে মঞ্চঘেঁষা দীর্ঘ বক্তৃতা আছে, যাহা কাহিনীর পক্ষে সম্পূর্ণ অবান্তর। শুধু চট্টগ্রামের প্রাকৃতিক দৃশ্য ও সামুদ্রিক ঝড়ের বর্ণনায় কবির কিছু কৃতিত্ব লক্ষ্য করা যায়। বঙ্কিমচন্দ্র নরনারীর প্রেম লইয়া উপন্যাস লিখিয়াছিলেন, তাও আবার বিদেশীধরনের উগ্র আদিরসাত্মক প্রেমের কাহিনী। আমাদের কবি যুবকযুবতীর প্রেমকে একেবারে বাদ দিয়া পবিত্র আদর্শের উপন্যাস ফাঁদিতে গিয়াছিলেন। কিন্তু উপন্যাস রচনার আঙ্গিক তাঁহার আদৌ জানা ছিল না, কাজেই 'ভানুমতী' উপন্যাস হিসাবে কিছুমাত্র সার্থক হইতে পারে নাই।

## আমার জীবন ( ১৯০৮-১৯১৩ )

পাঁচখণ্ডে প্রকাশিত কবির এই আত্মচরিতে তাঁহার ব্যক্তিগত জীবনীর অনেক কৌতূহলোদ্দীপক ঘটনা আছে। ইহার প্রথম খণ্ডটি তাঁহার জীবিতকালে (১৩১৪ সাল) প্রকাশিত হয়। আর চারিটি খণ্ড (২য় খণ্ড—শ্রাবণ, ১৩১৬, ৩য় খণ্ড—অগ্রহায়ণ, ১৩১৭, ৪র্থ খণ্ড—চৈত্র, ১৩১৮, ৫ম খণ্ড—আশ্বিন, ১৩২০ ) তাঁহার মৃত্যুর পরে প্রকাশ করেন তাঁহার পুত্র। তাঁহার এই আত্মচরিত সম্বন্ধে আমরা এই ভূমিকার প্রথমেই আমাদের অভিমত প্রকাশ করিয়াছি। বর্তমান প্রসঙ্গে শুধু এইটুকু বলা যাইতে পারে যে, কবির এই সুদীর্ঘ জীবনকাহিনী আত্মচরিতে-দুর্বল বাংলা সাহিত্যের একটা বড় অভাব দূর করিয়াছে। কবির দৃষ্টির মধ্য দিয়া আমরা ১৯শ শতাব্দীর দ্বিতীয়ার্ধের বাঙলাদেশের সমাজ, জীবনযাত্রা, নানা ভাবতরঙ্গের যেমন পরিচয় পাইয়াছি, তেমনি কবির ব্যক্তিগত মনোভাবটিও জানিতে পারিয়াছি। কবির উগ্র ব্যক্তিস্বাতন্ত্র্য ও অহংবোধ এই উপাদেয় আত্মজীবনীকে মাঝে মাঝে অপ্রীতিকর অবস্থার মধ্যে ফেলিয়াছে। তিনি শাণিত ভাষায় ব্যক্তি, সমাজ ও গোষ্ঠীকে আক্রমণ করিয়াছেন, কোথাও-বা নির্জলা আত্মস্তুতি করিয়াছেন। যাহা হউক, এই আত্মজীবনীতে কিছু কিছু ত্রুটি থাকিলেও, কবি-জীবনের যথার্থ স্বরূপ জানিতে হইলে ইহার সাহায্য লইতে হইবে।

## অমৃতাভ ( ১৯০৯ )

চৈতন্যদেবের চরিত্র অবলম্বনে কবি এই কাব্য লিখিতে আরম্ভ করেন ; কিন্তু মাত্র বারটি সর্গ লিখিয়া তাঁহার দেহান্ত হয়। চৈতন্যদেবের সন্ন্যাসগ্রহণ এবং শচীমাতার বিলাপে কাব্যটি খণ্ডিত হইয়াছে। এই খণ্ডিত কাব্য পরে হীরেন্দ্রনাথ দত্তের ভূমিকাসহ প্রকাশিত হয়। বৃন্দাবনদাসের চৈতন্যভাগবত ও শিশিরকুমার ঘোষের 'অমিয় নিমাই চরিত' হইতে এই কাব্যের কাহিনী পরিকল্পিত হইয়াছে। 'অমিতাভ' রচনা করিতে গিয়া কবি পুনঃ পুনঃ বাধা পাইয়াছিলেন ; বুদ্ধদেবের নীতিমার্গীয় দর্শনে তাঁহার আবেগ তো বাধা পাইবেই। "অমৃতাভে" কবির রুদ্ধ আবেগ মুক্তি পাইল। তিনি প্রেমভক্তি ও আবেগের গঙ্গোদকে চৈতন্যদেবকে অভিষিক্ত করিয়া ভক্তের

ভগবানরূপেই তাঁহাকে চিত্রিত করিতে চাহিয়াছেন। এই সময়ে তিনি প্রবীণত্বের শেষ ধাপে পৌঁছিয়াছিলেন। দেহ অপটু, মন বিষণ্ণ, পুত্র নির্মল বিদেশে; এরূপ মানসিক বিপর্যয়ের অবস্থায় কাব্য লিখিত হইয়াছিল বলিয়া কবি প্রায়ই ব্যক্তিগত অনুভূতির উপরে উঠিতে পারেন নাই; প্রবাসী পুত্রের জন্য কাব্যের নানা স্থানে তিনি ব্যক্তিগত শোক ও বেদনা প্রকাশ করিয়াছেন, পুত্রের নিরাপত্তার জন্য চৈতন্যের নিকট প্রার্থনা জানাইয়াছেন। এই কাব্যে যেমন ভক্তির আতিশয্য পরিলক্ষিত হয়, তেমনি রচনার অপটুতা পাঠকের পক্ষে বেদনাদায়ক হইয়া দাঁড়ায়। কাহিনী-গ্রন্থন, চরিত্রচিত্রণ, পরিমাণবোধ প্রভৃতি কোন ব্যাপারেই তিনি কৃতিত্ব দেখাইতে পারেন নাই। কবির মজ্জাগত ত্রুটি—অসংযত আবেগ। তাহাই এই খণ্ডিত কাব্যকে একেবারে নষ্ট করিয়াছে। ইহার রচনাভঙ্গিমা, শব্দবিন্যাস ও ছন্দকৌশল শিশুসুলভ; বার্ধক্যে মানুষ খানিকটা শিশুত্ব ফিরিয়া পায়। নবীনচন্দ্রের 'অমৃতাভে' সেই শিশুমনের পরিচয় পাওয়া যাইবে। হীরেন্দ্রনাথ দত্ত প্রমুখ মনীষিগণ এই কাব্যের ভূয়সী প্রশংসা করিয়াছেন। কাব্যকে বাদ দিয়া যাঁহারা কবিপ্রশস্তি গাহিতে চাহেন, তাঁহাদের ভক্তি-শ্রদ্ধা প্রশংসনীয় সন্দেহ নাই। কিন্তু সাধারণ পাঠকের পক্ষ হইতে বিচার করিলে নবীনচন্দ্রের 'অমৃতাভে' কবি-প্রতিভার দীপ্তিহীন অঙ্গারমূর্তি ভিন্ন কোন উজ্জ্বলতর কবিচেতনার সাক্ষাৎ পাওয়া যাইবে না।

## তিন

## ॥ রৈবতক, কুরুক্ষেত্র ও প্রভাস ॥

'রৈবতক', 'কুরুক্ষেত্র', ও 'প্রভাস' কাব্যত্রয় একত্রে বাংলা সাহিত্যে 'ত্রয়ীকাব্য' নামে পরিচিত। এই কাব্য তিনখানি পৃথগ্‌ভাবে প্রকাশিত হইলেও ইহাদের মধ্যে ঘটনা, ভাবাদর্শ ও চরিত্রগত গভীর যোগাযোগ আছে,—'রৈবতক' কাহিনীই ক্রমে ক্রমে সম্প্রসারিত হইয়া 'কুরুক্ষেত্র' ও 'প্রভাসে পরিণতি লাভ করিয়াছে। ১৮৮৭ খ্রীঃ অব্দে 'রৈবতক', ১৮৯৩ খ্রীঃ অব্দে 'কুরুক্ষেত্র' এবং ১৮৯৬ খ্রীঃ অব্দে 'প্রভাস' প্রকাশিত হয়। কিন্তু ইহার সূচনা আরও পূর্বে হইয়াছিল। কবি 'আমার জীবনে' এই প্রসঙ্গে বলিয়াছেন:

> "১৮৮২ খ্রীষ্টাব্দে কাব্যত্রয়ের ধ্যান আরম্ভ করি, এবং ১৮৯৫ খ্রীষ্টাব্দে প্রভাস শেষ করি। নৈমিষারণ্যে ঋষিরা দ্বাদশ বার্ষিক যজ্ঞ করিয়া 'মহাভারত' শুনিয়াছিলেন। আমি চতুর্দশ বৎসর ব্যাপী এই যজ্ঞ করিয়া শ্রীভগবানের মহাভারতীয় লীলা ধ্যান করিয়াছিলাম।"—নবীনচন্দ্র রচনাবলী (সা. প. সং.) তৃতীয় খণ্ড পৃঃ ৩১০

এবিষয়ে কোলরীজের উক্তি স্মরণীয়। তিনি মনে করিতেন যে, মহাকাব্য রচনা করিতে বিশ বৎসর প্রয়োজন। দশ বৎসর উপাদান সংগ্রহ এবং নানা তত্ত্বে নিপুণতা অর্জন, পাঁচ বৎসর ধরিয়া রচনা এবং বাকি পাঁচ বৎসর সংশোধনে ব্যয়িত হইবে।[১]

১. "I should not think of devoting less than twenty years to an epic. Ten years to collect materials and warm my mind with universal science...the next five in the composition of the poem, and the five last in the correction of it."—Coleridge.

১৮৮২ খ্রীঃ অব্দে 'রৈবতক' রচনা আরম্ভ হইলেও কবির মনে ১৮৭৮ খ্রীঃ অব্দেই শ্রীকৃষ্ণমহিমা প্রথম জাগ্রত হয়। এই সময়ে তিনি পুরীধামে ডেপুটী ম্যাজিষ্ট্রেট ও ডেপুটী ক্যালেক্টারের কর্ম করিতেছিলেন। সেই বৎসর তিনি জগন্নাথদেবের রথযাত্রা ব্যবস্থাপনার ভার প্রাপ্ত হন। সেই বিপুল ব্যাপার দর্শন করিয়া তাঁহার হৃদয়ে সর্বপ্রথম ভক্তিভাব জাগ্রত হয়। কবির উক্তি—"আমার হৃদয়ে একটি নূতন স্বর্গ খুলিয়া গেল, এবং সেখানেই রৈবতক, কুরুক্ষেত্র ও প্রভাস অঙ্কুরিত হইল।" সুতরাং ১৮৭৮ সালেই কবিচিত্তে এই মহাকাব্য রচনার প্রথম আকাঙ্ক্ষা জাগ্রত হয়। নিম্নে এই তিনখানি কাব্যের সংক্ষিপ্ত পরিচয় দেওয়া যাইতেছে।

## রৈবতক ( ২রা ফেব্রুয়ারী, ১৮৮৭ )

ইতিপূর্বে আমরা দেখিয়াছি যে, ১৮৭৮ খ্রীঃ অব্দে পুরীধামে রথযাত্রা উপলক্ষে ঐ উৎসবে সমাগত অসংখ্য যাত্রীদের মধ্যে একটি ভক্তিমতী বালিকার জগন্নাথ দর্শনের আকুল আগ্রহ দেখিয়া ইহমুগ্ধ কবিচিত্তে ভাবান্তর উপস্থিত হইল। ইহাই কৃষ্ণভক্তি—কৃষ্ণলীলা বিষয়ক মহাকাব্য রচনার দুর্নিবার আকাঙ্ক্ষা। এইরূপ মানসিক অবস্থায় তিনি ভাগবতের বঙ্গানুবাদ পাঠ করিয়া কৃষ্ণলীলার গূঢ় অর্থ সন্ধানে প্রবৃত্ত হইলেন। ১৮৮১ খ্রীঃ অব্দে নবীনচন্দ্র পাটনার অন্তর্গত বেহার মহকুমায় বদলি হন। এই মহকুমার অন্তর্গত রাজগৃহে ( রাজগির ) শিবির স্থাপন করিয়া সরকারী কর্ম নির্বাহ করিবার কালে তিনি পুনর্বার মহাভারত পাঠ করিলেন এবং কৃষ্ণলীলার নূতন তাৎপর্য সন্ধানে উৎসুক হইলেন। এবিষয়ে তাঁহার উক্তি উল্লেখযোগ্য: "মহাভারত পড়িতে পড়িতে আমার প্রথম ধারণা হইল যে, মহাভারত কেবল অতুলনীয় মহাকাব্য ( Stupendous Epic ) নহে, উহা ঐতিহাসিক মহাকাব্য।" এই মহাকাব্যের ঐতিহাসিক তাৎপর্য তাঁহার নিকট ক্রমশঃ স্পষ্ট হইল। "বুঝিলাম, অন্তর্বিদ্বেষ ও অন্তর্বিদ্রোহে খণ্ডিত ভারতের আত্মহত্যা নিবারণ করিয়া ভগবান শ্রীকৃষ্ণ সমগ্র ভারতে যে মহাসাম্রাজ্য স্থাপন করিয়াছিলেন, তাহারই নাম মহাভারত। শ্রীকৃষ্ণ স্থাপিত ধর্মরাজ্যই ভারতের প্রথম সাম্রাজ্য।" অত্যন্ত আবেগের বশে উদ্বেল হৃদয়ে তিনি বঙ্কিমচন্দ্রকে এই আদর্শ অনুসরণ করিয়া ভারতের দার্শনিক ইতিহাস ( Philosophical History ) রচনা করিতে অনুরোধ করিলেন। বঙ্কিমচন্দ্র এরূপ গুরুতর ব্যাপারে সহসা হস্তক্ষেপ করিতে সাহসী হইলেন না। তখন কবি তাঁহার বন্ধু প্রফুল্লচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে এইরূপ একখানি গ্রন্থ লিখিবার জন্য অনুরোধ করিলেন। কিন্তু "তিনিও পারিবেন না বলিয়া কবুল জবাব দিলেন।" এদিকে কবিচিত্ত শ্রীকৃষ্ণের ভাবপ্রবাহে ব্যাকুল হইয়া পড়িয়াছে। "আমি এই আত্মহারা ভাবে কি এক অচিন্তনীয় আবেগের অধীন হইয়া শ্রীকৃষ্ণ কিরূপে খণ্ডভারতে মহাভারত স্থাপন করিয়াছিলেন, তাহা কাব্যাকারে দেখাইতে ১৮৮২ খ্রীস্টাব্দে তিনখানি কাব্যের প্রস্তাবনা লিখিলাম—'রৈবতক', 'কুরুক্ষেত্র', এবং 'প্রভাস'।" পরে তিনি 'রৈবতক' কাব্যের প্রথম তিনটি সর্গ লিখিয়া তিনখানি কাব্যের খসড়া সমেত মতামতের জন্য বঙ্কিমচন্দ্রের নিকট পাঠাইয়া দিলেন। তখন বঙ্কিমচন্দ্র জাজপুরে সরকারী কর্মে নিযুক্ত। তিনি উক্ত প্রস্তাবনা

( plot ) এবং রৈবতকের তিনসর্গ পাঠ করিয়া ১৮৮০ সালের ১০ই জানুয়ারী কবিকে একখানি দীর্ঘ পত্র লেখেন। তাহা হইতে কিয়দংশ উদ্ধৃত হইতেছে :

> "You have planned a new 'Mahabharat' indeed—an exceedingly ambitious work—the most ambitious perhaps since the days of হরিবংশ and অধ্যাত্ম রামায়ণ। It is nothing against the plan that it is ambitious. Provided that execute with same grandeur as you have planned, you will perfectly justify yourself. Properly executed, the poem will of course take its rank as the greatest in the language. I warn you however, not to be two confident of success ; of popularity I cannot promise you much. If executed adequately, many will probably consider it as the Mahabharat of the nineteenth century."

তারপর তিনি কবিকে সম্পূর্ণ কাব্যটিকে অমিত্রাক্ষরে ছন্দে লিখিতে নিষেধ করিলেন, "If you continue the poem, my advice is that, you should change the ছন্দ at every chapter let it generally be rhyme." পরে ঐ পত্রে নবীনচন্দ্রের অভিনব ঐতিহাসিক সিদ্ধান্ত সম্বন্ধে বঙ্কিমচন্দ্র লিখিলেন :

> "Lastly will your poem be historically and politically true ? I have advised you to keep clear of history ; but I cannot advise you to run counter to history. Even this you may do so far as individual characters are concerned, but I am hardly bold enough to advise you to do so, in the case of large national movements. Now I believe that it is not historically true, either that Krishna set himself against Brahminical authority ( there was never a greater champion of it )—or that the Brahmanas ever coalesced with the non-Aryans in order to put down the Kshatriyas."

অতঃপর বঙ্কিমচন্দ্র ঐ পত্রেই রৈবতকের তিন সর্গের নানা স্থানে সমালোচনা করেন। নবীনচন্দ্র বঙ্কিমচন্দ্রের অনেক মন্তব্যই স্বীকার করেন, কিন্তু ঐতিহাসিকতা সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের মতামত গ্রহণ করিতে পারিলেন না। তিনি বিশ্বাস করিতেন যে, কৃষ্ণের আবির্ভাবকালে শাস্ত্রযাজী ব্রাহ্মণগণ ক্ষত্রিয়শক্তি ধ্বংসের জন্য অনার্যদের সহিত মিলিত হইয়া কৃষ্ণ এবং সমগ্র ক্ষত্রিয় সমাজের বিরুদ্ধাচরণ করিয়াছিলেন। বঙ্কিমচন্দ্রের ঈষৎ তীক্ষ্ণ সমালোচনায় কবি একটু ভগ্নোদ্যম হইয়া পড়িলেন। তাঁহার বন্ধু এবং তদানীন্তন সাহিত্যসমাজে সুপরিচিত প্রফুল্লচন্দ্র বন্দ্যোপাধ্যায়ও কবিকে নিন্দা করিলেন। তিনিও কবিকৃত অভিনব ঐতিহাসিক তত্ত্ব জীর্ণ করিতে অপারগ হইয়াছিলেন। কেবল ঢাকা 'বান্ধব' পত্রের সম্পাদক কালীপ্রসন্ন ঘোষ কবিকে কিছু উৎসাহ দিয়া লিখিলেন :

> "আমি আপনার কাব্যসূচনীয় এক খোষখত নকল করাইয়া রাখিয়াছিলাম। সেইটি ধীরে ধীরে অল্প অল্প করিয়া পড়িয়াছি। Conception extraordinarily grand. Execution ঠিক তেমনি হইবে কিনা, সে বিষয়ে সংশয় আছে। মহাভারতরূপ

কাব্যসমুদ্রকে আবার ছাঁচে ঢালিয়া নূতন করিতে যাওয়া বড় স্পর্ধার কথা, পারিলে অসামান্য সুখের কথা।"

এই সমস্ত মন্তব্যের ফলে নবীনচন্দ্র কাব্যরচনায় কিছু বিলম্ব করিলেন। তারপর ১৮৮৩ খ্রীস্টাব্দে আগস্ট মাস হইতে তিনমাসের ছুটি লইয়া বাড়ি ফিরিলেন এবং আবেগের দ্বারা চালিত হইয়া 'রৈবতকে'র আরও কয়েকসর্গ লিখিয়া ফেলিলেন। পরে ১৮৮৪ সালের মে মাসে নোয়াখালিতে এবং ঐ বৎসর নভেম্বর মাসে ফেণীতে বদলি হইলেন। এই বৎসর 'রৈবতকে'র প্রায় অধিকাংশ রচিত হইয়া যায়। রৈবতকের প্রথমার্ধ নকল করিয়া ছাপিবার জন্য তিনি কলিকাতায় পাণ্ডুলিপিটি পাঠাইয়া দেন। ইহার পর কিছুদিন তিনি অসুস্থ অবস্থায় কাজকর্ম বন্ধ রাখিয়াছিলেন। ১৮৮৫ খ্রী: অব্দে আগস্ট মাসের পূর্বে কবি সুস্থ হইয়া উঠিলেন এবং এই বৎসরের ১৬ই আগস্ট ফেণীতে অবস্থান কালে 'রৈবতক' সমাপ্ত করিলেন। ১৮৮২ হইতে ১৮৮৫ খ্রী: অব্দ—মোট তিন বৎসরের মধ্যে 'রৈবতক' রচিত হয়। কিছুকাল ছাপাখানায় পড়িয়া থাকার পর ১৮৮৬ খ্রী: অব্দের শেষে 'রৈবতক' গ্রন্থাকারে প্রকাশিত হয়। অবশ্য বেঙ্গল লাইব্রেরীর তালিকায় এই তারিখ—১৮৮৭ খ্রী: অ:, ২রা ফেব্রুয়ারী। 'রৈবতকে'র প্রথম সংস্করণে কবি তাঁহার বন্ধু ঈশানচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে উৎসর্গ করিয়া যে পত্রটি সংযোজিত করিয়াছিলেন, তাহার তারিখ—১লা ভাদ্র, ১২৯৩ সন—অর্থাৎ ১৮৮৬ সালের জুলাই-আগস্ট মাস। এই পত্রে জানা যাইতেছে যে, এই সময়ে রৈবতকের মুদ্রণ কার্য প্রায় শেষ হইয়া আসিয়াছিল। ছাপাখানার হাঙ্গামা চুকাইয়া বোধহয় কাব্যটি পাঠকসমাজে প্রচারিত হয় ১৮৮৭ সালের প্রথমে। তাই বেঙ্গল লাইব্রেরীর তালিকায় ১৮৮৭ খ্রী: অব্দের উল্লেখ রহিয়াছে।

প্রকাশের পর রৈবতক আশাতীত প্রশংসা লাভ করিয়াছিল। 'সাধারণী' পত্রিকায় ঠাকুরদাস মুখোপাধ্যায় নিজ নাম গোপন করিয়া এই কাব্যের প্রশংসামূলক দীর্ঘ সমালোচনা প্রকাশ করেন। তখন নবীনচন্দ্র 'পলাশীর যুদ্ধে'র কবি বলিয়া সর্বত্র সুপরিচিত; কিন্তু দেশের ভাবুক সম্প্রদায় ক্রমে ক্রমে 'রৈবতকে'র মাহাত্ম্য বুঝিতে পারিলেন। কিছু কাল পরে 'সাহিত্য' পত্রেও রৈবতকের প্রশংসামূলক সমালোচনা প্রকাশিত হইল। এই প্রবন্ধের লেখক স্বনামধন্য হীরেন্দ্রনাথ দত্ত। তখনও নবীনচন্দ্রের সঙ্গে তরুণ হীরেন্দ্রনাথের পরিচয় হয় নাই। পরে উভয়ের মধ্যে প্রগাঢ় প্রীতির সম্পর্ক স্থাপিত হয়। হীরেন্দ্রনাথের যে প্রবন্ধ 'সাহিত্য' পত্রে প্রকাশিত হইয়াছিল, তাহা রবীন্দ্রনাথের সভাপতিত্বে অনুষ্ঠিত এক সভায় পঠিত হয়। রবীন্দ্রনাথ উহার কোন কোন অংশের প্রতিবাদ করিয়াছিলেন; তাহাতে সভায় কিছু বাদপ্রতিবাদের সৃষ্টি হইয়াছিল। ( নবীনচন্দ্রের রচনাবলী, ২য়, পৃ: ৪৭৪ )। যাহা হউক হীরেন্দ্রনাথের মতো পণ্ডিত ও রসিক ব্যক্তি রৈবতকের প্রশংসা করিলে সারস্বত সমাজে কবির প্রতিষ্ঠা দৃঢ়তর হইল। মনীষী ব্রজেন্দ্রনাথ শীলও *Calcutta Review* পত্রিকায় 'New Bengali Literature' নামক একটি দীর্ঘ প্রবন্ধ রচনা করেন। ব্রজেন্দ্রনাথ নবীনচন্দ্রের কাব্যের সামান্য সমালোচনা করিলেও অজস্র প্রশংসাবাক্যে রৈবতকের কবির কবিত্ব ও পরিকল্পনাকে সাধুবাদ দিয়াছিলেন। তাহা হইতে কিয়দংশ উদ্ধৃত হইতেছে—

"The grandeur of the situation fails description. A dim pre-historic vista—a hundred surging peoples and mighty kingdoms, in the dim

light clashing and warring with one another like emblematic dragons and crocodiles and griffins on some Afric shore, the astitute Brahmin priest fomenting eternal disunion by planting—distinction of caste, of creed and of political government on the basis of Vedic revelation···in the foreground the figure of the half divine legislator Krishna, whom Bishnu, the Lord of the Universe, guides through mysterious visions and phantasms,—unfurling in the fulness of his destiny the flag of the Universal religion of Baishnavism to hurl down the Brahminic priesthood and their cruel Vedic ritualism and to establish in their place the Kingdom of God in Mahabharat —one vast Indian Empire, a realised universal human brotherhood, embracing Aryan and Non-Aryan in bonds of religious, social and political unity, a grand design, scenic pomp, an antique as well as modern significance like this what national epic can show ?"

—B N. Seal's *New Essays in Criticism*

অবশ্য ব্রজেন্দ্রনাথ 'রৈবতকে'র শেষার্ধের প্রশংসা করিতে পারেন নাই। সে যাহা হউক, তিনি এই কাব্যকে দর্শন ও ইতিহাসের বিরাট পটভূমিকায় রাখিয়া ইহার গূঢ় তাৎপর্য ব্যাখ্যা করিয়াছেন।

হেমচন্দ্রও কবিকে উৎসাহ দিয়াছিলেন, "তোমার এ কাব্যে অমিত্রাক্ষর ছন্দ তুমি যেরূপ জলের মত চালাইয়াছ, আমার বিশ্বাস যে, এতদিনে নাটক লিখিবার ভাষা সৃষ্টি হইল।" তিনি নবীনচন্দ্রের পরিকল্পিত অভিনব কৃষ্ণচরিত্র বোধ হয় গ্রহণ করিতে পারেন নাই। তাই লিখিয়াছিলেন, "কিন্তু তুমি কৃষ্ণকে যেভাবে দাঁড় করাইয়াছ, তিনি দেশের হৃদয়ে সেভাবে দাঁড়াইতে পারিবেন কিনা আমার কিঞ্চিৎ সন্দেহ আছে।"

ইতিপূর্বে বঙ্কিমচন্দ্র তাঁহাকে সাবধান করিয়াছিলেন। তবু তিনি প্রচণ্ড আবেগের বশে স্বীয় মতানুযায়ী কাব্য ও চরিত্র পরিকল্পনা করিয়াছিলেন। 'রৈবতক' প্রকাশের পরে তিনি প্রচুর প্রশংসা লাভ করিলেন। তাঁহার কাব্যে আস্তিক্যবাদী মনোভাব ও উচ্চনীতি আদর্শ প্রতিষ্ঠিত হইয়াছে দেখিয়া চিন্তাশীল পাঠক সুখী হইলেন। কিন্তু ব্রাহ্ম মতাবলম্বী কোন কোন পাঠক বোধ হয় কবির উচ্ছ্বসিত ভক্তি ও পুরাণের অভিনব ঐতিহাসিক ব্যাখ্যা গ্রহণ করিতে পারেন নাই। 'ভারতী' পত্রিকায় এই কাব্যের কঠোর সমালোচনা বাহির হয়। রবীন্দ্রনাথও এই কাব্যের প্রতি বিশেষ অনুকূল ছিলেন না। তাহা হইলেও সে যুগে প্রশংসার দিকেই 'রৈবতকে'র পাল্লা ঝুঁকিয়াছিল, ইহা মিথ্যা নহে।

'রৈবতক' রচনার পূর্বে নবীনচন্দ্র শ্রীকৃষ্ণের অপূর্ব লীলা পাঠ করেন দুই গ্রন্থে। পুরীধামে অবস্থানকালে তিনি সর্বপ্রথম ভাগবতের বঙ্গানুবাদ পাঠ করেন এবং ব্রজলীলার অনুরাগী হইয়া পড়েন। তার পর তিনি রাজগিরে বদলি হইয়া নূতন ভাবদৃষ্টির সাহায্যে মহাভারত আদ্যোপান্ত পড়িয়া ফেলেন। তাই 'রৈবতকে'র আখ্যান পরিকল্পনায় মহাভারত ও ভাগবতের যুগপৎ প্রভাব লক্ষ্য করা যাইবে। অবশ্য বিষ্ণুপুরাণের আখ্যানের সহিতও 'রৈবতকে'র সাদৃশ্য আছে। প্রেমভক্তি এবং ব্রজলীলার অংশ ভাগবত হইতে এবং কৃষ্ণলীলার ঐতিহাসিক পরিকল্পনার সূত্র মহাভারত হইতে গৃহীত হয়। কবি মহাভারতকে ঐতিহাসিক মহাকাব্য বলিয়া মনে করিতেন।

কিন্তু মহাভারতের যে ঐতিহাসিক ব্যাখ্যা দিয়া রৈবতক-কুরুক্ষেত্র-প্রভাসের কাহিনী ও তত্ত্বাংশের পরিকল্পনা করেন, তাহার অনেকটাই তাঁহার স্বকৃত কল্পনাসৃষ্ট। নিম্নে সংক্ষেপে 'রৈবতকে'র উৎস প্রভৃতির পরিচয় দেওয়া যাইতেছে।

কবি 'রৈবতক' কাহিনী পরিকল্পনায় মূল উৎস অনুসরণ করিলেও স্বকল্পিত বক্তব্যকে সুপরিস্ফুট করিবার জন্য কাহিনী ও চরিত্রকে নানাস্থানে অদল-বদল করিয়া লইয়াছিলেন। শুধু নবীনচন্দ্রই নহেন, ঊনবিংশ শতাব্দীর বাঙালী কবি ও চিন্তানায়কগণ প্রাচীন পুরাণকথাকে সর্বত্র রেখায় রেখায় অনুসরণ করেন নাই। মধুসূদন, হেমচন্দ্র, বঙ্কিমচন্দ্র—ইঁহারা সকলেই প্রাচীন ভারতীয় ঐতিহ্যকে ঊনবিংশ শতাব্দীর নবলব্ধ সংস্কারের দ্বারা নূতন করিয়া বর্ণনা করিবার প্রয়াস পাইয়াছিলেন। নবীনচন্দ্রও 'রৈবতক' কাহিনী নির্বাচনে অনুরূপ মনোভাবের পরিচয় দিয়াছেন।

মহাভারতের আদি পর্বের ২১৩ অধ্যায়ে অর্জুনের দ্বাদশবর্ষ বনবাস বর্ণিত হইয়াছে। একদা অর্জুন যুধিষ্ঠির ও দ্রৌপদীকে একাসনে দর্শন করিয়া পূর্ব-প্রতিজ্ঞামত দ্বাদশবর্ষের জন্য বন গমন করেন। তিনি বহু তীর্থ পর্যটনের পর ভারতের পশ্চিম উপকূলে প্রভাসতীর্থে উপনীত হইলেন। এখানে কৃষ্ণের সহিত তাঁহার সাক্ষাৎ হইল; তাঁহারা দ্বারকাবাসীর দ্বারা অভ্যর্থিত হইলেন এবং রৈবতক পর্বতে পরিভ্রমণ করিতে লাগিলেন। এই পর্বের ২১৯ অধ্যায়ে (সুভদ্রাহরণ পর্বাধ্যায়) বর্ণিত হইয়াছে যে, রৈবতক পর্বতে অন্ধক ও যদুবংশীয়দের উৎসবে অর্জুন বসুদেব-দুহিতা, কৃষ্ণের বৈমাত্রেয় ভগিনী ও সারণের সহোদরা সুভদ্রা৲কে দর্শন করিয়া চিত্তচাঞ্চল্যের বশীভূত হইলেন। তাঁহার মানসিক অবস্থা দেখিয়া কৃষ্ণ মৃদু পরিহাস করিয়া তাঁহাকে সুভদ্রা হরণে অনুমতি দিলেন। "স্বয়ংবর কাল উপস্থিত হইলে তুমি আমার ভগিনীকে বলপূর্বক হরণ করিয়া লইয়া যাইবে। কারণ স্বয়ংবরে কে কাহার প্রতি অনুরক্ত হইবে, কে বলিতে পারে?" (কালীপ্রসন্ন সিংহের সংস্করণ)। অতঃপর অর্জুন যুধিষ্ঠিরের অনুমতি আনাইয়া এবং বসুদেবের সম্মতি পাইয়া রৈবতক পর্বতে অবস্থান করিতে লাগিলেন। সুভদ্রাও রৈবতক পর্বতে দেবার্চনার পর সখীসহ দ্বারকাভিমুখে যাত্রা করিবার সময় অর্জুন কর্তৃক বলপূর্বক গৃহীত হইলেন। অর্জুন তাঁহাকে রথে তুলিয়া ইন্দ্রপ্রস্থের দিকে রথ চালনা করিলেন। ইহাতে অপমানিত হইয়া ভোজ, বৃষ্ণি ও অন্ধক বংশীয়েরা অর্জুনের বিরুদ্ধে যুদ্ধোদ্যম করিলেন। কিন্তু তাঁহারা বলরামের নির্দেশে নিরস্ত হইয়া কৃষ্ণের নিকট অর্জুনের অনাচারের বিরুদ্ধে অভিযোগ করিলেন। কৃষ্ণ সকলকে বুঝাইলেন যে, অর্জুন সুভদ্রাহরণ করিয়া বীরোচিত কার্যই করিয়াছেন। তাঁহার বাক্যে যাদবগণ ক্রোধ পরিত্যাগ করিয়া অর্জুনকে সসম্মানে ইন্দ্রপ্রস্থের পথ হইতে দ্বারকায় ফিরাইয়া আনিলেন। দ্বারকায় অর্জুন ও সুভদ্রার যথাবিধি বিবাহ হইল। অর্জুন নববধূর সাহচর্যে মহানন্দে দ্বারকায় একবর্ষ যাপন করিলেন।

কাশীরামদাসের মহাভারতের আদিপর্বে বর্ণিত এই কাহিনীতে আরও একটু অতিরঞ্জন আছে। অর্জুন রৈবতকে উপস্থিত হইলে তাঁহাকে দেখিয়া সুভদ্রাও কামশরে আহত হইলেন। ("অর্জুনের নয়নচাহনি তীক্ষ্ণ শর। আজি অঙ্গ আমার করিল জরজর॥") তাঁহার সেই অবস্থা দেখিয়া সত্যভামা তাঁহাকে প্রবোধ দিলেন, "তোমার বিবাহ দিব স্থির হও বলি।" কাশীরাম এই ব্যাপারে সুভদ্রার আগ্রহাতিশয্য বর্ণনা করিয়াছেন। সত্যভামা কৃষ্ণের নিকট সমস্ত ব্যাপার

বলিয়া নিজেই সুভদ্রাকে অর্জুনের করে সমর্পণ করিতে চাহিলেন। কিন্তু অর্জুন ব্রহ্মচর্য ব্রত গ্রহণ করিয়াছেন বলিয়া বিবাহে সম্মত হইলেন না। তখন সত্যভামা রতির সাহায্যে সুভদ্রাকে মোহিনী রূপে সাজাইয়া অর্জুন সমীপে পুনরায় পাঠাইয়া দিলেন। রতির কৌশলে সুভদ্রা অর্জুনের শয়নকক্ষের দ্বার স্পর্শ করিতেই তাহা মুক্ত হইয়া গেল। অর্জুন তাঁহাকে দেখিয়া অতিশয় ক্রুদ্ধ হইলেন এবং খড়্গের দ্বারা ভয় দেখাইলেন। কিন্তু সুভদ্রার সিঁথিমূলে রতির মন্ত্রপূত সিন্দুর ও নয়নের কাজল দেখিয়া অর্জুনের বিরূপতা ভাসিয়া গেল। তিনি কামের বশীভূত হইয়া পড়িলেন। তখন সুভদ্রার নির্দেশে ও সখীগণের সহায়তায় অর্জুন ও সুভদ্রার গান্ধর্বমতে বিবাহ হইল। অতঃপর সত্যভামা কৃষ্ণের নিকট এই সংবাদ নিবেদন করিলেন এবং সামাজিক বিবাহের ব্যবস্থা করিতে বলিলেন। কিন্তু কৃষ্ণ একটু বিমনা হইলেন; কারণ বলরাম হয়তো এই বিবাহে সম্মত হইবেন না। এই বিষয়ে দেবকী ও রোহিণীর মধ্যেও আলোচনা হইল। দেবকী বলরামকে অনেক বুঝাইলেন, কিন্তু পাণ্ডবদের জন্মকথা তুলিয়া বলরাম এই বিবাহে কিছুতেই সম্মত হইলেন না। কৃষ্ণ ও সত্যভামা ইহাতে অতিশয় চিন্তিত হইলেন। কারণ হলধর দুর্যোধনের সহিত সুভদ্রার বিবাহ দিবার জন্য দূত পাঠাইয়াছেন। অর্জুন ক্ষুব্ধ হইয়া সুভদ্রাকে হরণ করিবার সিদ্ধান্ত করিলেন। কৃষ্ণ এই সমস্ত কলহদ্বন্দ্বের পথে না গিয়া অর্জুনকে সুভদ্রাহরণে সম্মতি জ্ঞাপন করিলেন। পশ্চাতে তিনি বলরামের ক্রোধ নিবারণ করিবেন। ইতিমধ্যে বলরামের নির্দেশে দুর্যোধন বরবেশে দ্বারকার নিকট উপস্থিত হইয়াছেন। এই সংবাদ পাইয়া বলরাম সুভদ্রাবিবাহের অধিবাসের আয়োজন করিতে লাগিলেন। অধিবাসের সাজসজ্জাসহ সুভদ্রা সরস্বতীকূলে উপস্থিত হইলেন। কৃষ্ণের নির্দেশে সারথি দারুক অর্জুনের আজ্ঞাবহ হইলেন। অর্জুন সেই রথে সরস্বতী তীরে উপনীত হইলেন এবং সুভদ্রাকে রথে তুলিয়া ইন্দ্রপ্রস্থের দিকে রথ চালনা করিলেন। এই সংবাদে হলধর ক্রুদ্ধ হইয়া যাদবগণকে অর্জুন-আক্রমণে প্রেরণ করিলেন। বীরাঙ্গনা সুভদ্রা অর্জুনের সঙ্কট দেখিয়া নিজেই রথরজ্জু ধারণ করিলেন এবং অর্জুন অক্লেশে যাদব বীরদিগকে নিরস্ত করিলেন। সুতরাং দুর্যোধন বিফল-মনোরথ হইয়া প্রস্থান করিলেন। যাদবগণ মহানন্দে অর্জুন ও সুভদ্রার বিবাহের ব্যবস্থা করিলেন। দ্বাদশবর্ষ অতিক্রান্ত হইলে সুভদ্রাসহ অর্জুন ইন্দ্রপ্রস্থে উপস্থিত হইলেন এবং দ্রৌপদীর ক্রোধ শান্ত করিলেন।

এবার 'রৈবতক' কাব্যের কাহিনী সংক্ষেপে বিবৃত হইতেছে:

**প্রথম সর্গ (প্রভাস):** প্রভাসের সমুদ্রতীরে প্রত্যূষে কৃষ্ণার্জুন উপবিষ্ট এবং নিসর্গসৌন্দর্যে মুগ্ধ; ঋষিগণ সূর্যবন্দনা করিলে কৃষ্ণ জড়বস্তুর উপাসনা না করিয়া সর্বশক্তিমান পরমেশ্বরের স্তব করিলেন। ইত্যবসরে সশিষ্য দুর্বাসা উপস্থিত হইলেন এবং কৃষ্ণকে সম্বোধন করিয়া উত্তর না পাইয়া 'যদুবংশ ধ্বংস হইবে'—এই অভিশাপ দিয়া সক্রোধে প্রস্থান করিলেন। কৃষ্ণ ব্রাহ্মণের অত্যাচারে চিন্তিত হইলেন।

**দ্বিতীয় সর্গ (ব্যাসাশ্রম):** ব্যাসাশ্রমের অহিংস সাত্বিক মূর্তি দর্শনে অর্জুন মুগ্ধ; আশ্রম শিশুগণ কর্তৃক আধো আধো ভাষায় কৃষ্ণার্জুনের অভ্যর্থনা। এখানে

অর্জুনের সুভদ্রা সন্দর্শন ও কৃষ্ণের নিকট তাঁহার পরিচয় লাভ। তাঁহার হৃদয়ে আবেগ সঞ্চার।

তৃতীয় সর্গ ( অদৃষ্টবাদ ): ব্যাস, কৃষ্ণ ও অর্জুনের ধর্মতত্ত্ব লইয়া গভীর দার্শনিক আলোচনা। ব্যাসদেব ও কৃষ্ণ অদৃষ্টবাদ ও কর্মবাদ লইয়া আলাপ করিতে লাগিলেন। অর্জুন চন্দ্রচূড় নামক এক নাগকে হত্যা করিয়া অনুতপ্ত চিত্তে তীর্থ পর্যটন করিতেছেন। সেই নাগ এক ব্রাহ্মণের গোধন হরণ করিতে আসিয়াছিল; তাই অর্জুন তাঁহাকে নিহত করেন। মৃত্যুকালে সেই নাগ সকরুণ কাহিনী বলিয়াছিল। সে তাহার একমাত্র শিশুকন্যাকে এক বিন্দু দুগ্ধ দিবার জন্যই এই দুষ্কর্ম করিতে আসিয়াছিল, অন্য কোন অসদুদ্দেশ্যে নহে। তদবধি অর্জুন মৃত-নাগের বালিকা কন্যাকে সন্ধান করিয়া ফিরিতেছেন। তাহাকে পাইলে তিনি অপত্যনির্বিশেষে পালন করিবেন। কিন্তু ব্যাসদেব বলিলেন, মানুষের অদৃষ্টে কি আছে কেহ কি বলিতে পারে? অর্জুনের দ্বারা হয়তো সেই বালিকার চূড়ান্ত ক্ষতি হইতে পারে। সুতরাং বালিকার সন্ধানের আর প্রয়োজন কি? সেই প্রসঙ্গেই কৃষ্ণ ও ব্যাসের মধ্যে অদৃষ্টবাদের যৌক্তিকতা লইয়া আলোচনা হইল। বহুধাবিভক্ত ভারতের অবস্থা দর্শনে ব্যাস চিন্তিত, কৃষ্ণ ধর্মরাজ্য প্রতিষ্ঠায় উৎসুক।

চতুর্থ সর্গ ( মহাসন্ধি ): দুর্বাসা কৃষ্ণের ঔদাসীন্যে অপমানিত হইয়া সমগ্র ক্ষত্রিয় সমাজের উপর প্রতিশোধ লইবার জন্য অনার্যরাজ বাসুকির স হত ষড়যন্ত্র করিলেন। বাসুকি ইতিপূর্বে সুভদ্রাকে বিবাহ করিতে চাহিয়াছিল, কিন্তু অনার্যকরে ভগিনী দানে কৃষ্ণ সম্মত হন নাই। এইজন্য কৃষ্ণার্জুনের প্রতি তাহারও অতিশয় বিরাগ; দুইজনে একই উদ্দেশ্যে মিলিত হইয়া ক্ষত্রিয়বিনাশের প্রতিজ্ঞা গ্রহণ করিলেন।

পঞ্চম সর্গ ( অনুরাগ ): কৃষ্ণমহিষী সত্যভামা ও অন্তঃপুরিকা সুলোচনার নিকট সুভদ্রার অর্জুনপ্রীতি প্রকাশ হইয়া পড়িল। ছদ্মক্রোধে সত্যভামা সুভদ্রার অঙ্কিত অর্জুনের ছবিখানি কাড়িয়া লইলেন।

ষষ্ঠ সর্গ ( পুরোদ্যান ): পুরোদ্যানে সুভদ্রার সহিত অর্জুনের প্রথম সাক্ষাৎকার, অর্জুনের চিত্রখানি অর্জুনের সম্মুখেই প্রকাশিত হইয়া পড়িল। অতর্কিতে সত্যভামা ও সুলোচনা পুরোদ্যানে উপস্থিত হইলেন এবং তাঁহারা অর্জুন ও সুভদ্রার পারস্পরিক অনুরাগের পরিচয় পাইয়া সুখী হইলেন। এই সময়ে এক অনার্য বালকের সতর্ক চেষ্টার ফলে, বিষধরের বিষদন্ত হইতে অর্জুন রক্ষা পাইলেন। তাহার ব্যবহারে মুগ্ধ হইয়া অর্জুন তাহাকে সেবক নিযুক্ত করিলেন।

সপ্তম সর্গ ( পূর্বস্মৃতি ): কৃষ্ণ অর্জুনকে নিজ জীবনের পূর্বকথা বিবৃত করিলেন।

**অষ্টম সর্গ ( দলিত ফণিনী ) :** বাসুকির ভগিনী যুবতী জরৎকারু সখীর নিকট কৃষ্ণাসক্তির কথা বলিল। কৃষ্ণ একদা কর্মোপলক্ষে পাতালপুরে বাসুকির রাজ্যে গিয়াছিলেন। সেখানে নাগরাজকন্যা বাসুকি-ভগিনী জরৎকারু তাঁহার প্রতি আকৃষ্ট হয়, কিন্তু কৃষ্ণ কর্তব্যের অনুরোধে তাহাকে প্রত্যাখান করেন, তদবধি কৃষ্ণের প্রতি জরৎকারুর ঘৃণাপূর্ণ দুর্নিবার আকর্ষণ জন্মিল। বাসুকির অনুরোধে নাগজাতির কল্যাণের জন্য মনের কামনা মনে রাখিয়া সে বৃদ্ধ দুর্বাসাকে বিবাহ করিতে সম্মত হইল। দুর্বাসা নিজ নাম গোপন করিয়া ইহাদের নিকট আপনাকে জরৎকারু নামে পরিচয় দিয়াছেন।

**নবম সর্গ ( আত্মবিসর্জন ) :** অর্জুনের ভৃত্য অনার্যবালক শৈল ছদ্মবেশিনী শৈলজা, বাসুকির ভগিনী-স্থানীয়। অর্জুন এই শৈলজার পিতা চন্দ্রচূড়কেই গোধনহরণ অপরাধে বধ করিয়াছিলেন। বাসুকি শৈলজার পিতৃহত্যার প্রতিশোধ লইবার জন্য তাহাকে বালকবেশে অর্জুনের নিকট প্রেরণ করিয়াছিল—উদ্দেশ্য শৈলজা কর্তৃক অতর্কিতে অর্জুনের বধসাধন। কিন্তু সদয় ব্যবহারে শৈলজার বিরূপ চিত্ত ধীরে ধীরে অর্জুনের প্রতি আকৃষ্ট হইল।

**দশম সর্গ ( কুমারীব্রত ) :** কুমারীব্রতচারিণী ভদ্রাকে অপহরণের নিমিত্ত দস্যুর ছদ্মবেশে বাসুকির আক্রমণ, অর্জুনের সহিত দস্যুর যুদ্ধ। শৈলজার বুদ্ধিকৌশলে সুভদ্রা ও অর্জুন উভয়েই দস্যুর অতর্কিত আক্রমণ হইতে রক্ষা পাইলেন।

**একাদশ সর্গ ( মানিনীর পণ ) :** কৃষ্ণ ও সত্যভামার মান-অভিমানের লীলা, সত্যভামা সুভদ্রার সহিত অর্জুনের বিবাহ দিতে বদ্ধপরিকর। বলরামের কথা চিন্তা করিয়া কৃষ্ণ কিছু শঙ্কিত।

**দ্বাদশ সর্গ ( সোঽহং ) :** কৃষ্ণ দূতমুখে সংবাদ পাইলেন যে, কৃষ্ণবিরোধিগণ তাঁহার বিরুদ্ধে ষড়যন্ত্র করিতেছে। তিনি ধর্মরাজ্য স্থাপনের অভিলাষী। ব্যাসকে সেই কথাই নিবেদন করিলেন। ব্যাসদেব এ সম্বন্ধে সংশয় প্রকাশ করিলে কৃষ্ণ বিরাট-মূর্তি ( বিশ্বরূপ ) দেখাইয়া অর্জুন ও ব্যাসকে এই মহাব্রত লইতে উদ্বুদ্ধ করিলেন।

**ত্রয়োদশ সর্গ ( দুর্বাসার দৌত্য ) :** দুর্বাসা ক্ষত্রিয়বিনাশ দ্রুততর করিবার জন্য বলরামের কাছে দুর্যোধনের কথা নিবেদন করিলেন এবং সুভদ্রার সহিত দুর্যোধনের বিবাহ হওয়া উচিত তাহা জানাইলেন। কৃষ্ণের অসম্মতি সত্ত্বেও বলরাম দুর্যোধনকে মনোমত পাত্র বলিয়া স্থির করিলেন। দুর্বাসার দৌত্য অনেকটা সফল হইল।

**চতুর্দশ সর্গ ( ঊর্ণনাভ ) :** বাসুকি অনূঢ়া ভদ্রাকে হরণ করিতে গিয়াছিল শুনিয়া দুর্বসা তাহাকে সাবধান করিয়া দিলেন—কৃষ্ণ সুভদ্রার প্রলোভনের ফাঁদে ফেলিয়া বাসুকিকে নিরস্ত করিতে চাহেন। সুতরাং বাসুকির ও-পথ পরিত্যাগ করা উচিত

দুর্বাসার ষড়যন্ত্রে সুভদ্রাকে লইয়া অর্জুন ও দুর্যোধনের মধ্যে বিরোধ বাধিলে ক্ষত্রিয়কুল বিনষ্ট হইবে, তখন বাসুকি ভদ্রালাভ সমর্থ হইবে। বাসুকি দুর্বাসার এই উক্তিতে বিশ্বাস স্থাপন করিয়া তাঁহার বুদ্ধিমতো চলিতে লাগিল।

পঞ্চদশ সর্গ ( গঙ্গাযমুনা ): অর্জুন-সুভদ্রার বিবাহসম্পর্কে কৃষ্ণ, রুক্মিণী ও সত্যভামার কথোপকথন। নারীগণ সুভদ্রার্জুনের মিলনের জন্য বিশেষ উৎসুক। কৃষ্ণেরও তাহাই অভিপ্রায়।

ষোড়শ সর্গ ( রাখিবন্ধন ): নিভৃতে অর্জুন-সুভদ্রার সাক্ষাৎ। অর্জুন সুভদ্রাকে হরণ করিয়া ক্ষত্রিয়ের সম্মান রক্ষা করিতে অভিলাষী; রক্তপাত না হইলে সুভদ্রার আপত্তি নাই। দুইজনে নারায়ণরূপী কৃষ্ণের উদ্দেশে প্রণতি জানাইলেন। সত্যভামা উপস্থিত হইয়া ধনঞ্জয়ের করে সুভদ্রাকে অর্পণ করিলেন এবং আপনার প্রকোষ্ঠ হইতে পুষ্পরাখী খুলিয়া পার্থের মণিবন্ধে বাঁধিয়া দিলেন।

সপ্তদশ সর্গ ( মহাভারত ): গভীর রাত্রে অর্জুন কৃষ্ণের কক্ষে প্রবেশ করিলেন। উভয়ের সহিত নানা তত্ত্বালোচনা হইল। কৃষ্ণ অর্জুনকে ভারতের দুরবস্থা দেখাইয়া দিলেন এবং 'ধর্মরাজ্য' ('মহাভারত') স্থাপনের জন্য অর্জুনকে আহ্বান করিলেন। ধর্ম সংস্থাপনার জন্য ধর্মযুদ্ধ প্রয়োজন, এই কথাই তিনি অর্জুনকে বুঝাইলেন। তারপরে তিনি অর্জুনকে সুখতত্ত্ব ও 'সোঽহং'বাদের স্বরূপ সম্বন্ধে অবহিত করিলেন।

অষ্টাদশ সর্গ ( তপস্বিনী ): দুর্বাসা ও জরৎকারুর বিড়ম্বিত দাম্পত্য জীবন। পরস্পরের স্বার্থসিদ্ধির মানসে এই দাম্পত্য বন্ধন।

ঊনবিংশ সর্গ ( অদৃষ্টফল ): অর্জুনের সদয় ব্যবহারে শৈলজার অন্তরে অর্জুন-আসক্তির আবির্ভাব। অর্জুনকে সুভদ্রার প্রতি আকৃষ্ট দেখিয়া শৈলজা ছদ্মবেশ পরিত্যাগ করিয়া আত্মপরিচয় দিল এবং বাসুকির অভিসন্ধি জ্ঞাপন করিল। পরিশেষে অর্জুনের প্রতি তাহার সর্বসমর্পণমূলক নৈষ্ঠিক রতি নিবেদন করিল এবং অর্জুন সুভদ্রার প্রতি আকৃষ্ট দেখিয়া প্রিয়জনের সুখের জন্য দ্রুত অদৃশ্য হইয়া গেল। অর্জুন চিন্তিত হইলেন। হয়তো ব্যাসদেবের ভবিষ্যদ্বাণী যথার্থ হইবে। অর্জুন এই বালিকার হন্তারক হইবেন—ইহাই কি অদৃষ্ট ফল?

বিংশ সর্গ ( অঙ্কুর ): বলরামের নিকট বার্তাবহ আসিয়া জানাইল যে, অর্জুন সুভদ্রাকে হরণ করিয়া রথে তুলিয়া লইয়া যাইতেছেন, সুভদ্রা স্বেচ্ছায় রথের রজ্জু ধারণ করিয়াছে। ইহাতে সত্যভামা, সুলোচনা প্রভৃতি অন্তঃপুরিকাগণ বিশেষ আনন্দিত। এই সংবাদে বলরাম অতিশয় ক্রুদ্ধ হইলেন। ব্যাসদেব ও কৃষ্ণের অনুরোধে বলরাম কথঞ্চিৎ শান্ত হইলেন। অর্জুন রথের উপর মূর্ছিত হইয়া পড়িলে

সুভদ্রা চরণে রথের রশ্মি ধরিয়া নিজেই শরক্ষেপ করিয়া আক্রমণকারীদের আঘাত হইতে মূর্ছিত অর্জুনকে রক্ষা করিতে লাগিলেন। এই অপূর্ব দৃশ্য দেখিয়া বলরামের ক্রোধ সম্পূর্ণরূপে শান্ত হইল। তিনি বিবাহে সম্মতি দিলেন। যদুবংশ ও পাণ্ডব-বংশের মধ্যে বৈবাহিক-সম্বন্ধ স্থাপিত হইলে কৃষ্ণ ও ব্যাসদেব আশান্বিত হইলেন—ভারতে ধর্মরাজ্য প্রতিষ্ঠার সূচনা হইল।

নবীনচন্দ্র 'রৈবতকে'র কাহিনী নির্বাচনে মূল মহাভারতের সাহায্য গ্রহণ করিলেও কাশীরাম দাসের বাংলা মহাভারতই তাঁহাকে অধিকতর অনুপ্রাণিত করিয়াছিল। অর্জুন ও সুভদ্রার পরিণয় ব্যাপার বর্ণনাই এই কাব্যের প্রধান উদ্দেশ্য। মহাভারতে বর্ণিত এই রোমাণ্টিক প্রণয়গাথার মধ্যে বৈচিত্র্য আছে বলিয়া কবি সর্বপ্রথমে ইহার প্রতি আকৃষ্ট হইয়াছিলেন। বাহ্যতঃ ইহাতে অর্জুনের প্রাধান্য থাকিলেও সমস্ত কাহিনীটির অন্তরালে কৃষ্ণের অঙ্গুলিসঙ্কেত রহিয়াছে; ভারতের বৃহৎ কল্যাণের জন্য ভদ্রার্জুনের বিবাহ কৃষ্ণের অভিপ্রেত। সুতরাং সুভদ্রার প্রতি অর্জুনের চিত্তবিকার দর্শনে পুলকিত হইয়া কৃষ্ণ অর্জুনকে সুভদ্রাহরণের অনুমতি দিলেন। অবশ্য মূল মহাভারতে যাহা সংক্ষেপে বর্ণিত হইয়াছে কাশীরাম দাস তাহাকে আরও বিস্তৃতভাবে তরল ও সরস করিয়া বর্ণনা করিয়াছেন। কাশীরাম বর্ণিত সুভদ্রাবিবাহে সত্যভামার প্রাধান্যই অধিক এবং কামশরাহত সুভদ্রাও অধিকতর সপ্রতিভ ও সক্রিয়। নবীনচন্দ্র মূল কাহিনী বর্ণনায় কৃষ্ণের অন্তঃপুরকে বিশেষ প্রাধান্য দিয়াছেন এবং রুক্মিণী, সত্যভামা ও সুলোচনার স্নেহ, ব্যঙ্গ, পরিহাস প্রভৃতি তরল ব্যাপারকে খানিকটা ঘরোয়া পরিবেশে স্থাপন করিয়াছেন। আমাদের অনুমান, কবি এই বিষয়ে মূল মহাভারত অপেক্ষা কাশীরাম দাসের বর্ণনাকে অধিকতর অনুসরণ করিয়াছেন। উনবিংশ শতাব্দীতে যাত্রাভিনয়ে সুভদ্রাহরণ আখ্যান অতিশয় জনপ্রিয় হইয়াছিল। কবি তাহার দ্বারাও প্রভাবান্বিত হইয়া থাকিবেন। হেমচন্দ্র 'রৈবতক' পাঠ করিয়া লিখিয়াছিলেন, "আমার মতে সাদাসিদে 'সুভদ্রাহরণ' লিখিলে ভাল হইত।" এই মন্তব্যে নবীনচন্দ্র একটু ক্ষুব্ধ হইয়া আত্মজীবনীতে লিখিয়াছেন, "হা অদৃষ্ট! সুভদ্রাহরণ লেখা যে রৈবতকের উদ্দেশ্য নহে, তাহা কি হেমবাবু বুঝিলেন না?" অর্থাৎ কেবলমাত্র যাত্রাভিনয়ের সুভদ্রাহরণ বর্ণনাই নবীনচন্দ্রের উদ্দেশ্য ছিল না। তিনি মহাভারত, ভাগবত, বিষ্ণুপুরাণ, হরিবংশ প্রভৃতি গ্রন্থে বর্ণিত কৃষ্ণজীবনকে নূতন ভাবাদর্শ ও ঐতিহাসিক তত্ত্বালোকে প্রতিষ্ঠিত করিতে চাহিয়াছিলেন। তাঁহার মতে কৃষ্ণ যে মহাভারতের স্বপ্ন দেখিয়াছিলেন, অর্জুনসুভদ্রা-বিবাহ তাহারই ভূমিকামাত্র। তাই নবীনচন্দ্র কৃষ্ণজীবনের বৃহদাদর্শকে তিনখানি মহাকাব্যে ধারাবাহিকভাবে বর্ণনা করিতে চাহিয়াছিলেন। 'রৈবতকে' সুভাদ্রার্জুনের বিবাহ, 'কুরুক্ষেত্রে' অভিমন্যুর নিধন এবং 'প্রভাসে' যদুবংশ ধ্বংস ও কৃষ্ণের তনুত্যাগ—মহাকাব্যের এই বিরাট আখ্যানকে তিনি এই ভাবে বিভক্ত করিয়াছিলেন। তিনি প্রধানতঃ কৃষ্ণের জীবনাদর্শ ব্যাখ্যা করিতে উৎসুক হইয়াছিলেন, তাহারই জন্য এই কাহিনীর পরিকল্পনা। কাহিনীর প্রতি তিনি যথেষ্ট গুরুত্ব আরোপ করিয়াছেন। 'রৈবতকে' সুভদ্রাহরণ-পর্বকে বৈচিত্র্যমণ্ডিত করিতে গিয়া কবি সম্পূর্ণ কাল্পনিক আখ্যানের সাহায্য লইয়াছেন এবং সেই আখ্যানটিকে তিনি প্রাচীন ভারতীয় ইতিহাস ও সমাজবিশ্লেষণেও প্রয়োগ করিয়াছেন। পুরাণ হইতে সামান্য উপাদান সংগ্রহ করিয়া দুর্বাসা ও জরৎকারুর কাহিনীকে তিনখানি কাব্যেই মূল

ঘটনার সহিত অন্বিত করিবার চেষ্টা করিয়াছেন। কংসবিনাশে সাহায্যের জন্য কৃষ্ণের পাতালে গমন ও অবস্থিতি, সেখানে নাগকন্যা জরৎকারু তাঁহার প্রতি আসক্ত; কৃষ্ণের নিকট জরৎকারুর আত্মনিবেদন, কর্তব্যের অনুরোধে কৃষ্ণের প্রত্যাখ্যান, ব্যর্থ প্রণয়ে ক্রুদ্ধ জরৎকারুর অন্তরে কৃষ্ণের বিরুদ্ধে তীব্র বিদ্বেষ সঞ্চার, বাসুকির সুভদ্রাকামনা, এবং তাহাতে নিরাশ হইয়া কৃষ্ণার্জুন ও ক্ষত্রিয়সমাজের বিরুদ্ধে আক্রোশ, অর্জুনকে অতর্কিতে হত্যা করিবার অভিপ্রায়ে বাসুকি কর্তৃক শৈলজা নিযুক্ত, কৃষ্ণের অবৈদিক ধর্মপ্রচারে ক্ষুব্ধ দুর্বাসার বাসুকির সহিত কৃষ্ণ ও ক্ষত্রিয়বিনাশের ষড়যন্ত্র এবং এই অভিপ্রায়ে ব্রাহ্মণ ও অনার্যের সন্ধি, এই একই উদ্দেশ্যে দুর্বাসার জরৎকারু বিবাহ —প্রভৃতি ঘটনা কবির কল্পনাসৃষ্টি। পুরাণে-মহাকাব্যে ইহার সমর্থন নাই; কবি সামান্য তথ্যকে বৃহৎ কাহিনীর রূপ দিয়া সুভদ্রাহরণ নামক পৌরাণিক প্রেমের আখ্যানকে একটা জটিল জাতিবিদ্বেষ, শ্রেণী-সংঘর্ষ ও দার্শনিক তত্ত্বের দ্বন্দ্বের দ্বারা মহাকাব্যোচিত বিশালতা দান করিতে চাহিয়াছেন। তিনি 'রৈবতকে' একদিকে যেমন মূল কাহিনী অপেক্ষা কল্পিত কাহিনীর প্রতি অধিকতর গুরুত্ব দিয়াছেন, তেমনি আবার কৃষ্ণ, ব্যাসদেব ও অর্জুনের কথোপকথনের সাহায্যে সমাজদর্শন, তত্ত্ববাদ, অদৃষ্টতত্ত্ব প্রভৃতি বিষয়েও তাঁহার নিজস্ব ধ্যানধারণা সুকৌশলে ব্যক্ত করিয়াছেন। বাসুকি, জরৎকারু, শৈলজা, দুর্বাসা প্রভৃতি চরিত্রকে তিনি সম্পূর্ণ নূতনভাবে অঙ্কিত করিয়াছেন এবং ব্রাহ্মণ-ক্ষত্রিয় বিরোধকে মহাভারতীয় যুগের সমাজচিত্র হিসাবে উপস্থাপিত করিতে প্রয়াস পাইয়াছেন। সুতরাং কি কাহিনী, কি চরিত্র এবং কি সমাজদর্শন—সর্ববিষয়েই নবীনচন্দ্র মূল পুরাণ ও মহাভারতকে যৎসামান্য অনুসরণ করিয়া নিজ কল্পনার অবাধ রাশ ছাড়িয়া দিয়াছেন। কাজেই 'রৈবতক' প্রেমের পৌরাণিক আখ্যান হিসাবে পাঠযোগ্য হইলেও মহাকাব্যের কোঠায় ইহার ঠাঁই হওয়া দুঃসাধ্য—তিনখানি কাব্যের প্রথম খণ্ড হিসাবেও নহে, পৃথগ্‌ভাবেও নহে। মহাকাব্য পরিকল্পনার মতো কিছু শক্তি ও কল্পনা যে তাঁহার ছিল না, তাহা নহে; কিন্তু মানসিক সংযমের অভাবে এবং চিত্তধর্মের অরিপক্বতার জন্য তাঁহার আন্তরিক নিষ্ঠা মহাকাব্য সৃষ্টিতে সম্পূর্ণরূপে ব্যর্থ হইয়াছে।

## কুরুক্ষেত্র (১৮৯৩)

কবি 'রৈবতকে'র পাঁচবৎসর পরে ১৮৯০ খ্রীঃ অব্দে 'কুরুক্ষেত্র' রচনায় হস্তক্ষেপ করেন এবং ১৮৯১ খ্রীঃ অব্দে ফেণীতে অবস্থানকালে সমাপ্ত করেন। সমাপ্তির পর তিনি পাণ্ডুলিপিটি ঠাকুরদাস মুখোপাধ্যায়ের নিকট পাঠাইয়া দিলেন এবং দুর্বাসা, জরৎকারু প্রভৃতি চরিত্র সম্পর্কে ঠাকুরদাসের সঙ্গে পত্রালাপ করিতে লাগিলেন। পরে উক্ত পাণ্ডুলিপিটি সুরেশচন্দ্র সমাজপতি ও হীরেন্দ্রনাথ দত্তের নিকট প্রেরিত হইল। হীরেন্দ্রনাথ পাণ্ডুলিপি পাঠ করিয়া কিছু কিছু মন্তব্য করিলেন এবং কবিকে দুর্বাসা-শিষ্যের চরিত্রটি বাদ দিতে অনুরোধ করিলেন। তখনও হীরেন্দ্রনাথ জানিতেন না যে, কবি 'প্রভাস' কাব্যেরও পরিকল্পনা করিয়াছেন। হীরেন্দ্রনাথ মন্তব্য করিলেন, "'কুরুক্ষেত্র' 'রৈবতকে'র সমান নহে। কারণ, ইহাতে গভীর দার্শনিকতা ও ঐতিহাসিক গবেষণা সেই পরিমাণে নাই।" যাহা হউক শেষ পর্যন্ত ১৮৯৩ সালে কুরুক্ষেত্র প্রকাশিত হইল। কেহ কেহ সন্দেহ প্রকাশ করিলেন যে, নবীনচন্দ্র বঙ্কিমচন্দ্রের 'কৃষ্ণচরিত্রে'র আদর্শকে 'কুরুক্ষেত্রে' গ্রহণ

করিয়াছেন। হীরেন্দ্রনাথ দত্তেরও প্রথম দিকে সেইরূপ সংশয় ছিল। কিন্তু বঙ্কিমচন্দ্র ও কবির সহিত 'কৃষ্ণচরিত্র' সম্পর্কে যে সমস্ত পত্র ব্যবহার হইয়াছিল, হীরেন্দ্রনাথ তাহা পাঠ করিয়া নিঃসংশয় হইলেন যে, রৈবতক ও কুরুক্ষেত্রে বর্ণিত কৃষ্ণচরিত্র কবির নিজস্ব মৌলিক পরিকল্পনা। মনীষী গুরুদাস বন্দ্যোপাধ্যায় একদা কবির অধ্যাপক ছিলেন এবং কবিকে বিশেষ স্নেহ করিতেন। তিনিও কুরুক্ষেত্র পাঠের পর কবিকে বিশেষ প্রশংসা করিয়া অনেকগুলি পত্র লিখিয়াছিলেন। জরুৎকারুর কৃষ্ণাসক্তি তাঁহার সমর্থন পায় নাই। কৃষ্ণের মুখে কবি বলিয়াছেন, "অধর্মের শেষ ধ্বংস, নহে সংশোধন"—এই মন্তব্যটিও গুরুদাসের নিকট সমীচীন মনে হয় নাই। যাহা হউক তিনি দু এক স্থানের বর্ণনা সমর্থন করিতে না পারিলেও উক্ত কাব্য ও কবির বিশেষ প্রশংসা করিয়াছিলেন। কবির ঐতিহাসিক তথ্য ও দার্শনিক তত্ত্ব সম্পর্কে গুরুদাস বন্দ্যোপাধ্যায় পত্রে তাঁহাকে প্রশ্ন করিয়াছিলেন।

নবীনচন্দ্র 'কুরুক্ষেত্র' রচনার পর যেমন পাঠকসমাজের অকুণ্ঠ প্রশংসা লাভ করিলেন, তেমনি কোন কোন পাঠকের কঠোর মন্তব্যের সম্মুখীন হইলেন। 'নব্যভারত' পত্রে (কার্তিক, ১৩০০ সাল) 'কুরুক্ষেত্র' সম্বন্ধে একটি প্রবন্ধ প্রকাশিত হয়। তাহাতে সমালোচক বলিয়াছিলেন, "আমরা যখন কুরুক্ষেত্র প্রথমবার পড়িলাম, তখন বঙ্কিমচন্দ্র পড়িলাম, কি নবীনচন্দ্র পড়িলাম, তাহা ঠিক থাকিল না।···কুরুক্ষেত্রের মৌলিক কল্পনায় নবীনবাবু সম্পূর্ণরূপে বঙ্কিমবাবুর নিকট ঋণী।" ইতিপূর্বে নবীনচন্দ্র হীরেন্দ্রনাথ দত্তের এই সংশয় নিরসন করিয়াছিলেন। তিনি পত্রিকা-সম্পাদককে পত্রযোগে জানাইলেন যে, 'রৈবতক' কল্পিত ও সূচিত হয় ১৮৮২ সালে, বঙ্কিমচন্দ্রের 'কৃষ্ণচরিত্র' প্রকাশিত হইতে আরম্ভ হয় ১৮৮৪ সাল হইতে। 'রৈবতক' লিখিত হইবার একবৎসর পরে যখন ইহার অর্ধেক ছাপা হইয়া গিয়াছে, বঙ্কিমচন্দ্রের 'কৃষ্ণচরিত্র' তখনও মাসে মাসে প্রকাশিত হইতেছিল। তাই তিনি উক্ত প্রতিবাদ-পত্রে নিজ অভিমত জ্ঞাপন করিলেন, "রৈবতক কুরুক্ষেত্রের কৃষ্ণচরিত্র সম্বন্ধে আমি বঙ্কিমবাবুর কাছে ঋণী নহি।" (নবীনচন্দ্রের রচনাবলী, ৩য়, পৃ ৩) কথাটা অমূলক নহে। কবি ১৮৮২ সালে 'রৈবতক' কাব্যের প্রথম তিন সর্গ এবং 'কুরুক্ষেত্রে'র সম্পূর্ণ খসড়া বঙ্কিমচন্দ্রের নিকট পাঠাইয়াছিলেন। তখনও বঙ্কিমচন্দ্রের 'কৃষ্ণচরিত্র' রচিত হয় নাই। কিন্তু এ বিষয়ে আমরা কয়েকটি তথ্য পাঠক সমীপে উপস্থিত করিতেছি। বঙ্কিমচন্দ্রের 'কৃষ্ণচরিত্র' সর্বপ্রথম প্রকাশিত হইতে থাকে ১২৯১ সনের 'প্রচার' পত্রের আশ্বিন সংখ্যা হইতে (১৮৮৪ খ্রীঃ অঃ)। ১২৯১ সনের আশ্বিন-কার্তিক, মাঘ-ফাল্গুন-চৈত্র এবং ১২৯৩ সালের বৈশাখ-আষাঢ়ে 'কৃষ্ণচরিত্রে'র অনেকটা 'প্রচার' পত্রে প্রকাশিত হয়; গ্রন্থাকারে প্রকাশিত হয় ১৮৮৬ খ্রীঃ অব্দে—তাহাও 'কৃষ্ণচরিত্রে'র সবটা নহে—প্রথম খণ্ডাকারে ইহার কিয়দংশ মাত্র প্রকাশিত হয়। কিন্তু 'কৃষ্ণচরিত্রে'ই বঙ্কিমের প্রথম কৃষ্ণভক্তি প্রকাশ পায় নাই। এই গ্রন্থ রচনা ও প্রকাশের পূর্বেই তাঁহার মনে কৃষ্ণ সম্বন্ধে কৌতূহল জাগ্রত হয়। ১২৮১ সনের চৈত্রমাসে (১৮৭৫ খ্রীঃ অঃ) তিনি 'বঙ্গদর্শনে' অক্ষয়চন্দ্র সরকার-সম্পাদিত 'প্রাচীন কাব্যসংগ্রহে'র সমালোচনা প্রসঙ্গে কৃষ্ণলীলায় অভিনব ব্যাখ্যা দিয়াছিলেন। তাঁহার উক্ত আলোচনা হইতে একটু উদ্ধৃত হইতেছে:

> "কৃষ্ণ যেমন আধুনিক বৈষ্ণব কবিদিগের নায়ক, সেইরূপ জয়দেবে, ও সেইরূপ শ্রীমদ্ভাগবতে। কিন্তু কৃষ্ণচরিত্রের আদি, শ্রীমদ্ভাগবতে নহে। ইহার আদি

মহাভারতে। জিজ্ঞাস্য এই যে, মহাভারতে যে কৃষ্ণচরিত্র দেখিতে পাই, শ্রীমদ্ভাগবতেও কি সেই কৃষ্ণচরিত্র? জয়দেবেও কি তাই? এবং বিদ্যাপতিতে কি তা'ই? চারিজন গ্রন্থকারই কৃষ্ণকে ঐশিক অবতার বলিয়া স্বীকার করেন, কিন্তু চারিজনেই কি একপ্রকার সেই ঐশিক চরিত্র চিত্রিত করিয়াছেন? যদি না করিয়া থাকেন, তবে প্রভেদ কি? যাহা প্রভেদ বলিয়া দেখা যায়, তাহার কি কিছু কারণ নির্দেশ করা যাইতে পারে? সে প্রভেদের সঙ্গে, সামাজিক অবস্থার কি কিছু সম্বন্ধ আছে?......"

পরবর্তী কালে রচিত 'কৃষ্ণচরিত্রে' বঙ্কিমচন্দ্র এই প্রশ্নের উত্তর দিয়াছেন। এই উদ্ধৃতি হইতে দেখা যাইতেছে যে, নবীনচন্দ্রের রৈবতক পরিকল্পনার পূর্বে বঙ্কিম-মানসে কৃষ্ণচরিত্র সম্বন্ধে নানা প্রশ্নের উদয় হইয়াছিল। নবীনচন্দ্র এই কাব্য পরিকল্পনায় বঙ্কিমচন্দ্রের নিকট ঋণী হউন আর নাই হউন, রৈবতক পরিকল্পনার (১৮৮২) সাত বৎসর পূর্বে ১৮৭৫ সালে বঙ্কিমচন্দ্র কৃষ্ণচরিত্রের ঐতিহাসিক ও দার্শনিকতা সম্বন্ধে জিজ্ঞাসু হইয়াছিলেন। এই সময়ে নবীনচন্দ্রের 'পলাশীর যুদ্ধ' সবেমাত্র প্রকাশিত হইয়াছে। তখন কবির মনে কৃষ্ণ সম্পর্কিত কোন তত্ত্বেরই উদয় হয় নাই। বস্তুতঃ তিনি পুরীধামে (১৮৭৭) এবং পাটনার অন্তর্গত বেহার মহকুমায় (১৮৮৩) বদলি হইবার পর কৃষ্ণলীলার প্রতি আকৃষ্ট হন। অবশ্য ১৮৮০ খ্রীঃ অব্দে প্রকাশিত 'রঙ্গমতী'র একস্থলে রৈবতক-কুরুক্ষেত্রের আভাস আছে:

অন্তরবিগ্রহে বৎস ডুবেছে ভারত।
ইতিহাসে প্রতিছত্রে এই বহ্নিশিখা
জ্বলিতেছে ধক্ ধক্। এই বহ্নিশিখা
দেবচক্ষে নারায়ণ দেখিলা প্রথম।
মহাজ্ঞানী, নিবাইতে ক্ষুদ্র বহ্নিচয়
ভস্মি উপরাজ্য গ্রাম, বিচিত্র কৌশলে
জ্বালাইল কুরুক্ষেত্রে সেই মহানল।
প্রতিদ্বন্দ্বী নৃপতির শোণিত প্রবাহে
নিবিল সে মহাবহ্নি, ভারতে প্রথম
কৌরবের একচ্ছত্র হইল স্থাপন।
এই মহা অভিনয় না হইতে শেষ,
সেই দেব অভিনেতৃ সম্বরিল লীলা
সিন্ধুপ্রান্তে, গুপ্ত অস্ত্রে আততায়ি-করে।

হীরেন্দ্রনাথ দত্ত 'সাহিত্য' পত্রিকায় 'রৈবতক'-'কুরুক্ষেত্রে'র মৌলিকতা বিচার প্রসঙ্গে 'রঙ্গমতী' হইতে এই কয়ছত্র উদ্ধার করিয়া বলিতে চাহিয়াছিলেন যে, নবীনচন্দ্র এই কাব্য পরিকল্পনায় বঙ্কিমচন্দ্রের নিকট ঋণী নহেন। কিন্তু আমরা পরে দেখাইয়াছি যে, নবীনচন্দ্রেরও পূর্বে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন ও তাঁহার শিষ্য গৌরগোবিন্দ রায় কৃষ্ণ-লীলার এইরূপ ব্যাখ্যাই যুক্তিযুক্ত মনে করিয়াছিলেন। ১৯শ শতাব্দীর সপ্তম দশকের পর বাঙলার ইংরেজী-শিক্ষিত সম্প্রদায়ে কৃষ্ণলীলা

যেভাবে গৃহীত হইতেছিল, বঙ্কিমচন্দ্র ও নবীনচন্দ্র সেই ভাবধারার দ্বারা নিয়ন্ত্রিত হইয়াছিলেন, একে অপরের দ্বারা প্রত্যক্ষতঃ প্রভাবিত হন নাই। ১৯শ শতাব্দীর শেষের দিকে শিক্ষিত বাঙালীর চিত্ত কৃষ্ণজীবনের ঐতিহাসিকতা, নৈতিক আদর্শ ও দার্শনিকতার প্রতি আকৃষ্ট হয়। স্বয়ং কেশবচন্দ্রও কৃষ্ণকে বিশেষ শ্রদ্ধা করিতেন। তাঁহার উপদেশমালা ও প্রবন্ধাদিতে কৃষ্ণের নৈতিক আদর্শ ও গৌড়ীয় বৈষ্ণবধর্মের উল্লেখ আছে। তাঁহার অনুগত উপাধ্যায় গৌরগোবিন্দ রায় ১৭৯৮ শকের ১লা কার্তিকের 'ধর্মতত্ত্বে' (১৮৭৬ সাল) শ্রীকৃষ্ণচরিত্র ব্যাখ্যা করেন এবং শাস্ত্রীয় প্রমাণাদির দ্বারা কৃষ্ণচরিত্রের নিত্যশুদ্ধ মাহাত্ম্য প্রতিষ্ঠিত করেন। তাঁহার সেই অনুসন্ধানের ফলে ১৮১১ শকে (১৮৮৯ খ্রীঃ অঃ) 'শ্রীকৃষ্ণের জীবন ও ধর্ম' প্রকাশিত হয়। তিনি বঙ্কিমচন্দ্রের সমকালে বা সামান্য কিছু পূর্বে শ্রীকৃষ্ণের ঐতিহাসিকতা ও দার্শনিকতার অনুকূলে প্রমাণপঞ্জী সংগ্রহ করেন। বলা বাহুল্য গৌরগোবিন্দ রায় কেশবচন্দ্রের নিকট উৎসাহ পাইয়া এই কার্যে ব্রতী হইয়াছিলেন। কেশবচন্দ্র কৃষ্ণের ভগবতসত্তায় বিশ্বাস করিতেন। অবশ্য কৃষ্ণের মানবিক মাহাত্ম্যই তাঁহার নিকট অধিকতর আদরণীয় হইয়াছিল। তিনি ১৮০২ শকে লিখিত 'সেবকের নিবেদন', 'একাধারে নর-নারী প্রকৃতি' প্রভৃতি বাংলা প্রবন্ধে, ১৮৭৬ সালের ১০ই ও ২৪শে ডিসেম্বর, ১৮৮১ সালের ১৪ই আগষ্টের 'Sunday Mirror'-এ, ১৮৮১ সালের ৯ই জুন, ২২শে জুলাই, ১৮৮৩ সালের ২৩এ সেপ্টেম্বরের 'New Dispensation'-এ এবং ১৭৯৮ শকের (১৮৭৬) 'ধর্মতত্ত্বে' শ্রীকৃষ্ণ সম্বন্ধে নানাকথা বলিয়াছিলেন। কেশবচন্দ্রের আর একজন অনুরাগী 'চিরঞ্জীব শর্মা' (ত্রৈলোক্যনাথ সান্ন্যাল) গৌড়ীয় বৈষ্ণবধর্মের সারবত্তা আলোচনায় প্রবৃত্ত হন——সম্ভবতঃ ব্রহ্মানন্দের আদর্শে। বস্তুতঃ কেশবচন্দ্র শ্রীগৌরাঙ্গকে বিশেষ শ্রদ্ধা করিতেন এবং শ্রীকৃষ্ণ মহিমাও উপলব্ধি করিয়াছিলেন। তাঁহার শ্রীগৌরাঙ্গ বিষয়ক উক্তিটি স্মরণীয়: "ঈশার ন্যায়, বুদ্ধের ন্যায়, শ্রীগৌরাঙ্গের ন্যায় কষ্ট যন্ত্রণার মধ্যে দিয়া ফিরিয়া এস…" (জীবনবেদ, পৃ-২৯-৩০)। 'একাধারে নর-নারীর প্রতি উপদেশ' নামক প্রবন্ধে তিনি শ্রীকৃষ্ণ মহিমা বিশেষভাবে উপলব্ধি করিয়াছিলেন। সুতরাং দেখা যাইতেছে যে, ১৯শ শতাব্দীর সপ্তম-অষ্টম দশক হইতে কৃষ্ণজীবনকে নূতন দৃষ্টিভঙ্গীর সাহায্যে বিচার করা হইতেছিল, ব্রাহ্মসমাজের প্রগতিশীল গোষ্ঠীর মধ্যেও কৃষ্ণমহিমা অল্পাধিক স্বীকৃত হইয়াছিল। সে মহিমা কৃষ্ণের মানবমহিমা। মহাত্মা শিশিরকুমার ঘোষের চেষ্টায় ইংরেজীশিক্ষিত বাঙালীর দৃষ্টি কৃষ্ণলীলার প্রতি আকৃষ্ট হইয়াছিল। শিশিরকুমার কৃষ্ণের ভগবত লীলা ও অলৌকিকতার প্রতি অধিকতর আকৃষ্ট হইয়াছিলেন এবং কেশবচন্দ্র ও তাঁহার অনুচরদের কেহ কেহ কৃষ্ণের আধুনিক যুগোপযোগী মানবলীলাকেই অধিকতর শ্রদ্ধা করিতেন। যাহা হউক নবীনচন্দ্রের পূর্ব হইতেই যে কৃষ্ণলীলা-কথা ও তত্ত্বব্যাখ্যা শিক্ষিত সমাজে জনপ্রিয়তা লাভ করিয়াছিল, তাহা অস্বীকার করা যায় না। বঙ্কিমচন্দ্র নবীনচন্দ্রের পূর্বেই সেই লীলাকথাকে ইতিহাস, দর্শন ও যুক্তিবাদের পক্ষ হইতে বিচার করিয়াছিলেন, নবীনচন্দ্র তাহাতে ভাগবতোক্ত ও গৌড়ীয় বৈষ্ণব মতের অনুগত ভক্তিবাদ যোগ করিয়া দিয়াছিলেন। সুতরাং তিনি কিয়দংশে বঙ্কিমচন্দ্রের নিকট ঋণী এবং তৎকালীন যুগমানসের দ্বারা প্রভাবান্বিত।

কুরুক্ষেত্র কাব্যের প্রধান ঘটনা অভিমন্যুবধ। এই অভিমন্যুবধ মহাভারতের দ্রোণপর্বের অন্তর্গত 'অভিমন্যুবধ পর্বাধ্যায়ে' বর্ণিত হইয়াছে। আমরা মহাভারতোক্ত সেই কাহিনী সংক্ষেপে

বিবৃত করিতেছি। 'অভিমন্যুবধ পর্বাধ্যায়' কুরুক্ষেত্র যুদ্ধের ত্রয়োদশ দিনের বর্ণনা দিয়া আরম্ভ হইয়াছে। ত্রয়োদশ দিনের যুদ্ধেই অভিমন্যু নিহত হন।

দ্রোণ চক্রব্যূহ নির্মাণ করিলেন। এদিকে অর্জুন সংশপ্তকগণের[১০] সহিত যুদ্ধে ব্যাপৃত আছেন। এই চক্রব্যূহ ভেদের কৌশল অভিমন্যু জানিতেন। আর জানিতেন অর্জুন, কৃষ্ণ ও প্রদ্যুম্ন। যুধিষ্ঠিরের নির্দেশে অভিমন্যু চক্র্যব্যূহভেদে প্রস্তুত হইলেন। অবশ্য তিনি চক্রব্যূহে প্রবেশের পথ জানিতেন, নির্গমের কৌশল জানিতেন না। যুধিষ্ঠির ও ভীম বলিলেন যে, অভিমন্যু চক্রব্যূহে প্রবেশ করিতে পারিলে তাঁহারাও তাঁহার অনুগামী হইয়া সাহায্য করিবেন। তখন অভিমন্যু মহাবেগে দ্রোণের ব্যূহ ভেদ করিয়া প্রবেশ করিয়া কৌরবপক্ষীয়দিগকে বিপর্যস্ত করিয়া তুলিলেন। কেবল জয়দ্রথ যুদ্ধক্ষেত্রে অবস্থিতি করিয়া ব্যূহপ্রবেশের মুখ রক্ষা করিতে লাগিলেন। কারণ তিনি মহাদেবের বর-প্রভাবে অর্জুন ভিন্ন অন্য চারজন পাণ্ডবকে বাধা দিবার সামর্থ্য রাখিতেন। অর্জুন তখন সংশপ্তকগণের সঙ্গে যুদ্ধে ব্যস্ত ছিলেন। অতঃপর দুর্যোধনের আহ্বানে ন্যায়-অন্যায় বোধ রহিত হইয়া দ্রোণ, কৃপ, কর্ণ, অশ্বত্থামা, বৃহদ্‌বল ও কৃতবর্মা—এই কয়জনে মিলিত হইয়া নিষ্করুণভাবে অন্যায় সমরে অভিমন্যুকে নিহত করিলেন।

দ্রোণপর্বের অন্তর্গত 'প্রতিজ্ঞা পর্বাধ্যায়ে' ইহার পরবর্তী ঘটনা বিবৃত হইয়াছে। অর্জুন সংশপ্তকগণকে বধ করিয়া নিরানন্দময় শিবিরে ফিরিয়া সমস্ত ঘটনা অবগত হইলেন। তিনি বীরোচিত বিলাপ করিতে করিতে কঠোর প্রতিজ্ঞা করিলেন যে, পাপ জয়দ্রথ তাঁহার শরণাগত না হইলে পরদিনই তাহার জীবনান্ত করিবেন। জয়দ্রথ জীবিত থাকিতে যদি সূর্যাস্ত হয়, তাহা হইলে সব্যসাচী হুতাশনে প্রাণত্যাগ করিবেন। অভিমন্যুর মৃত্যুতে সুভদ্রা, পাঞ্চালী ও উত্তরা মূর্ছিত-প্রায় হইলে কৃষ্ণ তাঁহাদিগকে যথাবিধি সান্ত্বনা দিলেন। অর্জুন কি করিয়া প্রতিজ্ঞা রক্ষা করিয়া জয়দ্রথের বধ সাধন করিলেন, তাহা মহাভারত পাঠক অবগত আছেন।

নবীনচন্দ্র প্রধানতঃ অভিমন্যুবধকেই এই কাব্যের কেন্দ্রস্থলে স্থাপন করিয়াছেন। 'অভিমন্যুবধ পর্বাধ্যায়' ১৩শ দিনের যুদ্ধের বর্ণনাসহ আরম্ভ হয়। কিন্তু নবীনচন্দ্র ১১শ দিনের যুদ্ধের বর্ণনাসহ কাব্য আরম্ভ করিয়াছেন। সুলোচনা সুভদ্রাকে শিবিরে শিবিরে সেবিকার ব্রত লইয়া পর্যটন করিতে দেখিয়া যে মৃদু অনুযোগ করিয়াছে, সেখানে সে একাদশ দিনের উল্লেখ করিয়াছে ("আজি একাদশ দিন বাধিল এ পোড়া রণ"—৩য় সর্গ)। একাদশ দিনের যুদ্ধে অভিমন্যু শল্যের সঙ্গে গদাযুদ্ধে প্রবৃত্ত হন। ভীম অভিমন্যুকে নিরস্ত করিয়া স্বয়ং শল্যকে আঘাতে আঘাতে বিহ্বল করিয়া ফেলিলেন। কৃতবর্মা শল্যকে রথে তুলিয়া লইয়া পলাইয়া গেলেন। এদিকে দ্রোণাচার্যের শরজালে যুধিষ্ঠিরের অবস্থা সঙ্কটজনক হইয়া পড়িল। অর্জুন তখন শরজালে চারিদিকে আচ্ছন্ন করিয়া যুধিষ্ঠিরকে আশ্বস্ত করিলেন। নবীনচন্দ্র ৬ষ্ঠ সর্গে অভিমন্যুর উক্তিতে এই ঘটনার উল্লেখ করিয়াছেন। কৃষ্ণ অভিমন্যুকে প্রশ্ন করিলেন—

১০ যে সমস্ত যোদ্ধা শপথ ও মরণপণ করিয়া যুদ্ধে অবতীর্ণ হন, তাঁহাদিগকে সংশপ্তক বলে। কৌরব পক্ষের সুশর্মা, তাঁহার পঞ্চভ্রাতা, মালব, তুণ্ডিকেরগণ, মাবল্লেক, ললিত্থ ও মদ্রকগণ সংশপ্তক নামে পরিচিত। অর্জুন ইঁহাদের সকলকেই নিহত করেন। তিনি যখন ইঁহাদের সহিত যুদ্ধে ব্যাপৃত ছিলেন, তখন সেই অবকাশে কৌরবপক্ষীয়েরা অন্যায়-সমরে অভিমন্যুকে হত্যা করেন।

"কহ বাবা! শুনি কার কার সনে
করেছিলে আজ রণ?"

তাহার উত্তরে অভিমন্যু বলিয়াছেন:

"পিসা জয়দ্রথ হয়ে অগ্রসর
দিয়া গেলা পদধূলি।
মাতামহ শল্য আসিয়া তখন
আরম্ভিলা মহারঙ্গ,
না হতে রগড় ছোট জেঠা আসি
করিলেন রসভঙ্গ।"

সর্বশেষ সর্গে (১৭শ) উত্তরা ও শৈলজার কথোপকথনে কুরুক্ষেত্র যুদ্ধের সমাপ্তির ইঙ্গিত আছে। কৃপ, কৃতবর্মা এবং অশ্বত্থমা ভিন্ন কৌরবপক্ষীয় আর সকলেই নিহত হইয়াছেন; পাণ্ডবপক্ষেও পঞ্চপাণ্ডব, সাত্যকি ও কৃষ্ণ ব্যতীত আর কেহই জীবিত নাই—কবি শেষ সর্গে এইরূপ আভাস দিয়াছেন।

কুরুক্ষেত্র কাব্য সপ্তদশ সর্গে সমাপ্ত; অভিমন্যুবধ ভিন্ন আর কোন জটিল কাহিনী নাই। কাজেই আখ্যানকে দীর্ঘতর করিবার জন্য তাঁহাকে মহাভারত বহির্ভূত কাহিনী ও প্রসঙ্গের অবতারণা করিতে হইয়াছে। নিম্নে প্রতি সর্গের সূত্র বর্ণিত হইতেছে।

প্রথম সর্গ (ধর্মক্ষেত্র): ব্যাসদেব ও তাঁহার শিষ্যের (ছদ্মবেশিনী শৈল) ধর্মতত্ত্ব ও কুরুক্ষেত্রে যুদ্ধের তাৎপর্য লইয়া আলোচনা।

দ্বিতীয় সর্গ (জীবনসঙ্গীত): অভিমন্যু উত্তরার কৈশোরসুলভ কামগন্ধহীন দাম্পত্য প্রেম।

তৃতীয় সর্গ (নারীধর্ম): সুভদ্রার সেবিকামূর্তিতে শত্রুমিত্র নির্বিশেষে সমস্ত শিবিরে পরিভ্রমণ।

চতুর্থ সর্গ (মাতাপুত্র): সুভদ্রা অভিমন্যুর নিকট গীতাতত্ত্ব ব্যাখ্যা করিলেন।

পঞ্চম সর্গ (ভ্রাতাভগিনী): জরৎকারু ও দুর্বাসার বিড়ম্বিত দাম্পত্য জীবন এবং দুর্বাসা ও বাসুকির ষড়যন্ত্র।

ষষ্ঠ সর্গ (কুরুক্ষেত্রের পুতুলখেলা): পাণ্ডবশিবিরে অর্জুন, কৃষ্ণ ও সুভদ্রার নানা তত্ত্বালোচনা, বিরাটরাজ ও সুলোচনার হাস্যপরিহাস।

সপ্তম সর্গ (দাবাগ্নি): কৃষ্ণশিবিরে জরৎকারুর প্রবেশ; কৃষ্ণের প্রতি বহ্নি-জ্বালাময় আসক্তির প্রকাশ ও মূর্ছা।

অষ্টম সর্গ (সূর্যমুখী): সুভদ্রা ও কৃষ্ণ কর্তৃক মূর্ছিতা জরৎকারুর চৈতন্য-সম্পাদন, সুভদ্রার নিকট জরৎকারুর অন্তর্জ্বালা জ্ঞাপন, সূর্যমুখী ফুলের মতো সেও

কৃষ্ণবল্লভা; কিন্তু সূর্যের সঙ্গে সূর্যমুখী ফুলের যেমন দুস্তর ব্যবধান, তাহার অদৃষ্টও সেইরূপ।

নবম সর্গ (কৃষ্ণনাম): কৃষ্ণ ও ব্যাসের ধর্মতত্ত্ব লইয়া কথোপকথন।

দশম সর্গ (ব্যাধ): কর্ণের সহিত দুর্বাসার ষড়যন্ত্র, ক্ষত্রিয় বিনাশের সংবাদে দুর্বাসা উল্লসিত; দুর্বাসা কর্তৃক কর্ণের জন্মরহস্য উদ্‌ঘাটন। জন্মকথা জানিতে পারিয়া কর্ণের পাণ্ডব ও অভিমন্যুর প্রতি মমতা বিসর্জন এবং যুদ্ধে প্রস্তুতি। দুর্বাসা এখানে ব্যাধের মতো সুগোপনে অভিমন্যুবধে কর্ণকে উত্তেজিত করিয়াছেন।

একাদশ সর্গ (মৃগশিশু): অভিমন্যু ও উত্তরার কথোপকথন, অভিমন্যু কর্তৃক বনমাতা শৈলজার সাক্ষাৎলাভের কাহিনী বর্ণনা, যুদ্ধে গমনোদ্যত অভিমন্যুকে উত্তরার নিবৃত্ত করিবার ব্যর্থ চেষ্টা।

দ্বাদশ সর্গ (সুখতত্ত্ব): ব্যাস ও কৃষ্ণের অদৃষ্ট, কর্মফল, সুখতত্ত্ব, ব্রাহ্মণক্ষত্রিয়ে বিরোধ, ধর্মরাজ্য প্রতিষ্ঠার কথা আলোচনা।

ত্রয়োদশ সর্গ (সম্মিলন): শৈলজার ব্যাসশিষ্যরূপ ছদ্মবেশে খসিয়া পড়িল; সুভদ্রা ও শৈলজার মিলন; উভয়ের মধ্যে মনুষ্যত্ব, সুখ, আর্য-অনার্য, প্রেমতত্ত্ব প্রভৃতি লইয়া আলাপ; শৈলজার সকাম প্রেমপিপাসার নিবৃত্তি, অপার্থিব স্নেহ প্রেমের আস্বাদন লাভ।

চতুর্দশ সর্গ (বিদায়): উত্তরা ও অভিমন্যু; রণে গমনোদ্যত অভিমন্যুকে উত্তরা ও সুলোচনার বাধাদান, তথাপি বীরকুমার অভিমন্যুর যুদ্ধযাত্রা।

পঞ্চদশ সর্গ (বীরের শোক): কুরুক্ষেত্র সমরক্ষেত্র; চক্রব্যূহ বর্ণনা, অর্জুনের নিরানন্দ শিবিরে প্রত্যাবর্তন, অভিমন্যুর মৃতদেহ দর্শনে বিলাপ, সূতের নিকট অভিমন্যুর বীরত্ব বর্ণনা শুনিয়া অর্জুন ক্ষুব্ধ চিত্তে জয়দ্রথ বধের জন্য ভীষণ প্রতিজ্ঞা করিলেন।

ষোড়শ সর্গ (শোকে শান্তি): অভিমন্যুর মৃত্যুতে উন্মত্তপ্রায় উত্তরার রোদন ও মূর্চ্ছা, শোকের পটভূমিকাতেও কৃষ্ণ স্থির, অচঞ্চল; মানবমঙ্গলে বিশ্বাসী সুভদ্রাও যোগস্থচিত্তে শোকবিজয়িনী, দারুণ শোকে সুলোচনার প্রাণত্যাগ, ব্যাসদেব কর্তৃক অর্জুনকে সান্ত্বনা প্রদান, কৃষ্ণের পদপ্রান্তে সকলের আশ্রয় গ্রহণ।

সপ্তদশ সর্গ (মহাভারত): মূর্চ্ছিতা উত্তরা, মূর্চ্ছান্তে অর্ধ-উন্মাদিনী, পরে কিঞ্চিৎ প্রকৃতিস্থা। উত্তরার গর্ভে পাণ্ডব-উত্তরাধিকারীর আবির্ভাব হইয়াছে বলিয়া কৃষ্ণের নির্দেশে উত্তরা সহমৃতা হইল না; অভিমন্যুর চিতাপার্শ্বে দাঁড়াইয়া সুভদ্রা কর্তৃক অর্জুনকে সান্ত্বনাদান, অভিমন্যুর পারলৌকিক কৃত্যের পর অর্জুন ও সুভদ্রায়

শিবিরে প্রত্যাবর্তন; অভিমন্যুর শোচনীয় মৃত্যুতে কৃষ্ণও বিচলিত হইলেন; মানুষের প্রাণ বিসর্জন দিয়াও কি ধর্মরাজ্য স্থাপিত হইবে না? কৃষ্ণ দেখিলেন যে, অভিমন্যুর চিতা হইতে ভারতমাতার 'রাজরাজেশ্বরী' মূর্তির আবির্ভাব হইল—মহাভারতের ধর্মরাজ্য প্রতিষ্ঠার ইঙ্গিত। ভদ্রার্জুন ও কৃষ্ণ এই ধর্মরাজ্যের পটভূমিকায় দাঁড়াইলেন, ব্যাসদেব ও তাঁহার শিষ্যা শৈলজা ধর্মরাজ্যের প্রতিষ্ঠাতা ত্রিমূর্তির বন্দনা করিলেন। কবিও সেই ধর্মরাজ্যে স্থান পাইবার জন্য অন্তিম কামনা জানাইয়া কাব্য সমাপ্ত করিলেন।

'কুরুক্ষেত্রে'র কাহিনী অংশে অভিমন্যুর হত্যাকাণ্ড প্রধান স্থান লাভ করিলেও সপ্তদশ সর্গে সমাপ্ত এই বৃহদ্ কাব্যে মাত্র তিনটি সর্গে (১৪শ, ১৫শ ও ১৬শ) অভিমন্যুহত্যা সংক্রান্ত প্রসঙ্গ আছে। এতদ্ব্যতীত ২য় সর্গ, ৪র্থ সর্গ, ৬ষ্ঠ সর্গ এবং ১১শ সর্গে অভিমন্যুর উপস্থিতি লক্ষ্য করা যাইবে। কিন্তু যে-অভিমন্যুর হত্যাকাণ্ডে কাব্যের সমাপ্তি, তাহা প্রত্যক্ষতঃ বর্ণিত হয় নাই, দূত-মুখে সমস্ত ঘটনা বিবৃত হইয়াছে। কবির বর্ণনায় কুরুক্ষেত্র যুদ্ধের অধিকাংশই নেপথ্যে সমাধা হইয়াছে। এই যুদ্ধের কারণ, বীভৎসতা এবং ফলাফল কৃষ্ণার্জুন ও ব্যাসদেবের কথোপকথনের দ্বারাই অধিকাংশ ক্ষেত্রে বর্ণিত হইয়াছে। কাজেই কাহিনীবিচারে 'কুরুক্ষেত্র' কাব্য অতিশয় দুর্বল তাহাতে সন্দেহ নাই। মূল কাহিনীর দুর্বলতা ঢাকিয়া রাখিবার অভিপ্রায়ে কবি দুর্বাসা, বাসুকি, জরৎকারু, শৈলজা প্রভৃতির কাহিনী বর্ণনা করিয়াছেন। তাহাতেও কাহিনীর শেষ রক্ষা হয় নাই—ইহা কোন দিক দিয়াই মহাকাব্যোচিত বিশালতা লাভ করিতে পারে নাই। সমগ্র কাহিনীটিকে অভিমন্যুর হত্যাকাণ্ডের অভিমুখে ঋজুগতিতে পরিচালিত করিতে পারিলে হয়তো, নানা ত্রুটি সত্ত্বেও, ইহা মহাকাব্যরূপে কিয়দংশে সার্থক হইতে পারিত। অনাবশ্যক দার্শনিকতা ঘরোয়া পরিবেশের লঘু বর্ণনা ও মাত্রাতিরিক্ত আবেগোচ্ছ্বাসের জন্য কুরুক্ষেত্র কাব্য অতিশয় দুর্বল রচনা বলিয়া মনে হইবে।

কাব্যটি প্রকাশিত হইবার পর হীরেন্দ্রনাথ দত্ত কবিকে লিখিয়াছিলেন, "কুরুক্ষেত্র রৈবতকের সমান নহে। কারণ ইহাতে গভীর দার্শনিকতা ও ঐতিহাসিক গবেষণা সেই পরিমাণে নাই।" আমাদেরও মনে হয়, 'কুরুক্ষেত্র' 'রৈবতক' অপেক্ষা নিকৃষ্ট,—দার্শনিকতা ও ঐতিহাসিক গবেষণার অভাবই ইহার কারণ নহে। ইহাতে কৃষ্ণ, ব্যাস, অর্জুন, সুভদ্রা, শৈলজা—সকলে মিলিয়া যেরূপ বাগ্‌বিতণ্ডায় মাতিয়া উঠিয়াছেন তাহাতে ইহাকে দার্শনিকতাহীন বলা যায় না। কবি 'রৈবতকে' যে অভিনব ঐতিহাসিক গবেষণার সূত্রপাত করিয়াছিলেন, 'কুরুক্ষেত্রে' তাহার পরবর্তী অংশের চিত্র রহিয়াছে। দুর্বাসা-বাসুকির সম্মিলিত শক্তির সাহায্যে ক্ষত্রিয় সমাজ, বিশেষতঃ কৃষ্ণার্জুনকে বাধাপ্রদান—এই ঐতিহাসিক পটভূমিকা কুরুক্ষেত্র কাব্যেও বর্তমান। সুতরাং হীরেন্দ্রনাথ-কথিত ত্রুটিই কুরুক্ষেত্র কাব্যের ব্যর্থতার জন্য প্রধানতঃ দায়ী নহে। 'রৈবতক' রোমান্টিক আখ্যানের দিক হইতে কথঞ্চিৎ সার্থক হইয়াছে, কিন্তু কুরুক্ষেত্রে কাব্যের কাহিনী নির্বাচন ও তাহাকে মহাকাব্যের বিশালতার দিক পরিচালনা করিবার মতো শক্তি নবীনচন্দ্রের মধ্যে লক্ষ্য করা যায় না। সে যুগে হীরেন্দ্রনাথ, ব্রজেন্দ্রনাথ শীল, গুরুদাস বন্দ্যোপাধ্যায় প্রভৃতি মনীষী ব্যক্তিরা এই কাব্যের অন্তর্নিহিত ভক্তিবাদ ও অধ্যাত্মতত্ত্ব ব্যাখ্যার প্রতি অধিকতর আকৃষ্ট

হইয়াছিলেন বলিয়া ইহার কাব্যলক্ষণ বিচার করিয়া দেখেন নাই। সেইজন্য তাঁহারা মুক্তকণ্ঠে মাত্রাতিরিক্ত পরিমাণে কুরুক্ষেত্রের প্রশংসা করিয়াছেন[১১] অবশ্য কবি নিজে এই কাব্য রচনায় ফলাফলের কোন দায়িত্ব লইতে চাহেন নাই। কেহ ইহার চরিত্র বা অন্য কোন বর্ণনার সঙ্গতি-অসঙ্গতি সম্বন্ধে প্রশ্ন করিলে তিনি বোধহয় হৃদিস্থিত হৃষিকেশের প্রতি বরাত দিয়া দায়িত্ব এড়াইতে চাহিতেন, "রৈবতক, কুরুক্ষেত্র আমি কেন লিখিয়াছি, তাহাদের চরিত্রাবলী কেন এইরূপ ভাবে অঙ্কিত করিয়াছি, জরৎকারুর চরিত্রই-বা কেন এরূপভাবে চিত্রিত করিয়াছি, তাহা আমি কিছুই জানি না। কোনও এক অজ্ঞাতশক্তি যেরূপ লেখাইয়াছেন আমি সেরূপ লিখিয়াছি।" হরিমোহন মুখোপাধ্যায় সম্পাদিত 'বঙ্গভাষার লেখক' নামক সঙ্কলনগ্রন্থে রবীন্দ্রনাথ এই ধরনের কথা বলিয়া দ্বিজেন্দ্রলালের নিকট এত গালি খাইয়াছেন।

## প্রভাস ( ১৮৯৬ )

কবি রৈবতক ও কুরুক্ষেত্রের খ্যাতি লাভে উৎসাহিত হইয়া কৃষ্ণলীলার অবসানসূচক 'প্রভাস' রচনায় উৎসুক হইলেন। তাঁহার মতে 'রৈবতকে' সুভদ্রার্জুনের বিবাহ এবং 'কুরুক্ষেত্রে' অভিমন্যুবধ প্রধান ঘটনা হইলেও উক্ত দুইখানি কাব্যের অন্তরাল দিয়া কৃষ্ণলীলা স্রোত বহমান। কৃষ্ণেরই অঙ্গুলি সঙ্কেতে সুভদ্রার্জুন-পরিণয় সমাধা হইয়াছে, তাঁহার সারথ্যে ও উপদেশে পাণ্ডবগণ ভারতযুদ্ধে জয়ী হইয়াছেন—অবশ্য তাহার জন্য অভিমন্যুর প্রাণ আহুতি দিতে হইয়াছে। কৃষ্ণ ভারতবর্ষে ধর্মরাজ্য স্থাপনে অভিলাষী, বিবদমান রাজন্যদিগকে একটি রাষ্ট্রের শাসনছত্রতলে আনয়নে সমুৎসুক, বেদবাদী ও কাম্যকর্মসঙ্কুল ভারতে প্রেমধর্ম প্রচারে সতত নিরত। তাই এই দুইখানি কাব্যের বাহ্য ঘটনা যাহাই হউক না কেন, ঘটনাসূত্রগুলি মহাভারত নাটকের সূত্রধার বাসুদেবের করধৃত—নবীনচন্দ্র এই ভাবেই তিনখানি কাব্যের কাহিনী নির্বাচন করিয়াছেন। অবশ্য প্রথম দুইখানি কাব্যে কৃষ্ণের এইরূপ চরিত্রাদর্শ প্রায়ই যথেষ্ট জীবন্ত ও সক্রিয় হইতে পারে নাই। সে যাহা হউক, কবি নবীনচন্দ্র 'কুরুক্ষেত্রে'র পর কৃষ্ণলীলার পরিণতি দেখাইবার জন্য কৃষ্ণের অন্তিমলীলা-সঙ্কলিত 'প্রভাস' কাব্যের সূত্রপাত করেন। 'রৈবতক' ও 'কুরুক্ষেত্র' সম্পর্কে গুরুদাস বন্দ্যোপাধ্যায় ও কবির মধ্যে যখন পত্রব্যবহার হইয়াছিল, তখনই তিনি অন্ত্যখণ্ড অর্থাৎ 'প্রভাস' লিখিবার জল্পনা-কল্পনা করিতেছিলেন।

১১ স্বয়ং কবি 'আমার জীবনে'র একস্থলে বলিয়াছেন, "রৈবতক হইতে বরং কুরুক্ষেত্রের প্রতিপত্তি অধিক হইয়াছে।"
—নবীনচন্দ্রের রচনাবলী, ৩য় খণ্ড, পৃঃ ৩১২

১২ ১৩২১ সনে হরিমোহন মুখোপাধ্যায়ের 'বঙ্গ-ভাষার লেখক' প্রকাশিত হয়। মুখোপাধ্যায় মহাশয়ের অনুরোধে জীবিত লেখকগণ এই গ্রন্থে প্রকাশের জন্য তাঁহাদের জীবনবৃত্তান্ত প্রেরণ করেন। রবীন্দ্রনাথও তাঁহার কবিজীবনের ইতিহাস লিখিয়া পাঠাইয়াছিলেন। তাহাতে তিনি বলিয়াছিলেন—"আমার সুদীর্ঘকালের কবিতা লেখার ধারাটাকে পশ্চাৎ ফিরিয়া যখন দেখি, তখন দেখি, তখন ইহা স্পষ্ট দেখিতে পাই—এ একটা ব্যাপার, তাহার উপরে আমার কোনো কর্তৃত্ব ছিল না। যখন লিখিতেছিলাম, তখন মনে করিয়াছি আমিই লিখিতেছি বটে, কিন্তু আজ জানি, কথাটা সত্য নহে।......জীবনটা যে গঠিত হইয়া উঠিতেছে, তাহার সমস্ত সুখদুঃখ, তাহার সমস্ত যোগ-বিয়োগের বিচ্ছিন্নতাকে কে একজন অখণ্ড তাৎপর্যের মধ্যে গাঁথিয়া তুলিয়াছেন।" এই প্রবন্ধ পরে তাঁহার 'আত্মপরিচয়ে'র প্রথম প্রবন্ধরূপে মুদ্রিত হয়। দ্বিজেন্দ্রলাল রায় এই প্রবন্ধ পড়িয়া বিষম ক্ষেপিয়া যান। ইহা হইতেই রবীন্দ্রনাথের সহিত তাঁহার অকারণ-বিরোধিতার সূচনা হয়।

কবি ১৮৯৪ খ্রী: অব্দের নভেম্বর মাসে রাণাঘাটে 'প্রভাস' রচনা আরম্ভ করেন এবং দুই সর্গ লিখিয়া ফেলিয়া রাখেন। ইতিমধ্যে তিনি কলিকাতায় বদলি হন। আবার ১৮৯৫ খ্রী: অব্দের জুলাই মাস হইতে 'প্রভাসে'র অবশিষ্টাংশে হাত দিয়া ১৮৯৬ সালের ৯ই মে এই কাব্য সমাপ্ত করেন। তাঁহার উক্তি: "১৮৮২ খ্রী: অব্দে কাব্যত্রয়ের ধ্যান আরম্ভ করি, ১৮৯৫ খ্রী: অব্দে প্রভাস শেষ করি।" বেঙ্গল লাইব্রেরীর তালিকা অনুসারে ১৮৯৬ সালের ৭ই ডিসেম্বর প্রভাস প্রকাশিত হয়। বোধ হয় কাব্যটি ১৮৯৬ সালেই সমাপ্ত হয়, ১৮৯৫ সালে নহে।

প্রকাশের সঙ্গে সঙ্গে কাব্যটি জনপ্রিয়তা অর্জন করিতে সমর্থ হইল। ডা: নীলরতন সরকার, স্যর গুরুদাস বন্দ্যোপাধ্যায়, কবি অক্ষয়কুমার বড়াল, নানা পত্র-পত্রিকা—সকলেই কবির কাব্যত্রয়ীর শেষ কাব্যখানির উচ্চ প্রশংসা করিলেন। কেহ-বা 'রৈবতক'কে সর্বশ্রেষ্ঠ কেহ-বা 'প্রভাস'কে সর্বোৎকৃষ্ট বলিয়া অভিনন্দিত করিলেন। কবি তাঁহার পাঠক-পাঠিকার মত জানিয়া এই সিদ্ধান্তে উপনীত হইলেন: "যাঁহাদের মন philosophical (দর্শনপ্রবণ), তাঁহারা 'রৈবতক'কে প্রথম, যাঁহাদের মনে emotional (ভাবপ্রবণ), তাঁহারা 'কুরুক্ষেত্র'কে প্রথম এবং যাঁহাদের হৃদয় devotional (ভক্তিপ্রবণ), তাঁহারা 'প্রভাস'কে প্রথম বলিতেন।" কিন্তু আমাদের মনে হয়, যাঁহাদের মন রোমান্টিক আবেগপ্রবণ, তাঁহারা রৈবতকের উচ্চ প্রশংসা করিয়াছিলেন। 'প্রভাসে'র রচনাভঙ্গী যে অন্য দুইখানি কাব্য অপেক্ষা নিকৃষ্ট, তাহা স্যার গুরুদাস কবিকে জানাইয়াছিলেন। অক্ষয়কুমার বড়ালও কবিকে সেই অভিমত জ্ঞাপন করিয়াছিলেন। কবিও স্বীকার করিয়াছেন, "প্রভাসের ভাষায় সাবধানতার অভাব।" তাহার কারণ প্রভাসে শ্রীকৃষ্ণের তনুত্যাগ বর্ণিত হইয়াছে। সেই নিষ্ঠুর ঘটনা বর্ণনা করিতে গিয়া কবি পাঠককে ছাড়িয়া দিয়া নিজেই কাঁদিয়া ভাসাইয়াছেন। তাঁহার উক্তিই তাহার প্রমাণ: "প্রভাসের 'বীণা পূর্ণতান' সর্গ লিখিয়া, যেখানে জরৎকারু ভগবানের শ্রীঅঙ্গে অস্ত্রত্যাগ করিতেছে, সে স্থানে আসিয়াছি। অনন্ত-ভক্ত-সেবিত কুসুমকোমল শ্রীঅঙ্গে অস্ত্রপাতের কথা আমি পাষাণ হৃদয়ে কেমন করিয়া লিখিব! আমার হৃদয় ফাটিয়া যাইতেছে, অক্ষর ভাসিয়া যাইতেছে …।"[১৩] এ যেন ভূতের গল্প লিখিয়া স্বয়ং লেখকের আঁৎকাইয়া ওঠার মতো হাস্যকর। এরূপ মানসিক বৈকল্য ঘটিলে কাব্যের যে শোচনীয় পরিণতি হয়, প্রভাসের তাহাই হইয়াছে—অশ্রুসায়রে কাব্যটির সলিল-সমাধি হইয়াছে। সে যুগে যাঁহারা নবীনচন্দ্রের প্রতি অতিশয় অনুরক্ত ছিলেন, তাঁহারা প্রকাশমাত্র এই কাব্যের উচ্চ প্রশংসা করিলেন; অমৃতবাজার পত্রিকায় স্তুতিবাচনপূর্ণ দীর্ঘ সমালোচনা বাহির হইল। এমন কি হীরেন্দ্রনাথ দত্তের মত মনীষী ব্যক্তিও সানন্দে ঘোষণা করিলেন, "কাব্যাংশে প্রভাস অতি উৎকৃষ্ট কাব্য। আপনার সৃষ্ট চরিত্র সকলগুলিরই (বাসুকি, দুর্বাসা, জরৎকারু ও শৈল) অতি সুন্দর পরিণাম ঘটাইয়াছেন—সুন্দর consistent এবং কাব্যোপযোগী। আর কৃষ্ণপ্রেমের যে বন্যা বহাইয়াছেন, তাহাতে সকল সমালোচনাই ভাসিয়া যায়। 'মহাপান' ও মহাপ্রস্থান' অংশ বাংলা সাহিত্যে অতুল।"

অমৃতবাজার পত্রিকার সমালোচনার কিয়দংশ উদ্ধৃত হইতেছে: "Speaking of the

১৩ ভূমিকায় যেখানে কবির উক্তি উদ্ধৃত হইয়াছে, তাহা 'আমার জীবন' হইতে গৃহীত।

poem (Provas) which is now before us, we would confine ourselves to noticing certain prominent characteristics thereof, because the space at our disposal would not permit anything like an exhaustive review. We find that the poetic power of the author do not show any sign of decay or abatement ; for we meet with a great many passages in the poem which for depth of feeling, sublimity of sentiment, high seriousness of thought, sweetness of rhythm and beauty of expression may challange comparison with the best and highest portion of Bengali Poetry."

অবশ্য কেহ কেহ তাঁহার উপর বিরূপও হইয়াছিলেন। তিনি ব্রাহ্মসমাজ বিরোধী ছিলেন। কাজেই উক্ত সম্প্রদায়ের কেহ কেহ হয়তো তাঁহার উপর বিশেষ প্রসন্ন ছিলেন না। অপরদিকে তিনি এই কাব্যত্রয়ে হিন্দুর প্রচলিত পৌরাণিক সংস্কারকে যেথায় যেথায় অনুসরণ করেন নাই। কাজেই নিষ্ঠাবান্ হিন্দু সম্প্রদায়ও তাহার প্রতি প্রতিকূল হইল। বীরেশ্বর পাঁড়ে সর্বপ্রথম নবীনচন্দ্রের যশে লোষ্ট্রপাত করিলেন। ১৮৯৭ সালে পাঁড়ে মহাশয় "ঊনবিংশ শতাব্দীর মহাভারত" নাম দিয়া নবীনচন্দ্রের রৈবতক, কুরুক্ষেত্র ও প্রভাসের সুকঠোর সমালোচনা করিলেন। দুইশত পঞ্চাশ পৃষ্ঠা ব্যাপী এই প্রতিবাদ-গ্রন্থে তিনি প্রতিপন্ন করিতে চাহিয়াছেন যে, নবীনচন্দ্র পুরাণ ও মহাভারতকে অমান্য করিয়া হিন্দুধর্মের মূলেই কুঠারাঘাত করিয়াছেন। নবীনচন্দ্র হিন্দুর শাস্ত্রগ্রন্থগুলিকে অস্বীকার করিয়া এবং পরিবর্তিত করিয়া যে অভিনব গ্রন্থ রচনা করেন, সনাতন হিন্দু ধর্মের পক্ষ হইতে বীরেশ্বর পাঁড়ে তাহার তীব্র প্রতিবাদ করেন। মনে হয়, এই সময়ে কবির 'পলাশীর যুদ্ধ' পাঠ্য পুস্তকরূপে নির্বাচিত হইলে শিক্ষাবিভাগের কতিপয় স্বার্থান্ধ ব্যক্তি গোপনে তাঁহার বিরুদ্ধে ষড়যন্ত্র করিয়াছিলেন। তাঁহারা অতিশয় শক্তিশালী ও সমাজমান্য ব্যক্তি ছিলেন। ফলে কবিকে কর্মস্থানেও বিড়ম্বনা ভোগ করিতে হইয়াছিল। সম্ভবতঃ বীরেশ্বর পাঁড়ে তাঁহাদের কাহারও দ্বারা গোপনে উৎসাহিত হইয়া এই গ্রন্থ রচনায় অগ্রসর হইয়াছিলেন। একদা নবীনচন্দ্রের সঙ্গে পাঁড়ে মহাশয়ের সাক্ষাৎ হয়। তখন তিনি নবীনচন্দ্রের কাছে বিশেষ সাহায্যপ্রার্থী হইয়া গিয়াছিলেন। সেই সুযোগে নবীনচন্দ্র তাঁহাকে আসল ব্যাপার সম্বন্ধে প্রশ্ন করেন। তিনি আসল কথা চাপিয়া গেলেও নবীনচন্দ্র বুঝিতে পারিলেন যে, "হিং টিং ছট্" মহাশয়ই ( চন্দ্রনাথ বসু ? )[১৪] পাঁড়ে মহাশয়কে উক্ত গ্রন্থ লিখিতে ইন্ধন যোগাইয়াছিলেন। অতঃপর কলিকাতা গেজেটেও প্রভাসের বিরূপ সমালোচনা প্রকাশিত হইল। ইহাতেও জের মিটিল না। 'বঙ্গবাসী' পত্রে বীরেশ্বর পাঁড়ের গ্রন্থের সমালোচক বলিলেন যে, প্রভাসের উদ্দেশ্য হিন্দুধর্ম ও সমাজ ধ্বংস নহে। কারণ 'বঙ্গবাসী' হিন্দুসমাজের সংরক্ষক ; সুতরাং কে তাহাকে ধ্বংস করিতে পারে ? নবীনচন্দ্রের কাব্যত্রয়ের উদ্দেশ্য—Sedition। 'বঙ্গবাসী'র এই অসতর্ক ও মূঢ় উক্তির জন্য কবিকে কর্মস্থানে বিশেষ বিড়ম্বনা ভোগ করিতে হইয়াছিল।

১৪ রবীন্দ্রনাথের 'হিং টিং ছট' কবিতাটি নাকি চন্দ্রনাথ বসুকে বিদ্রূপ করিয়া রচিত হইয়াছিল। নবীনচন্দ্র 'আমার জীবনে'র অধিকাংশস্থলে চন্দ্রনাথ বসুকে 'হিং টিং ছট' নামে অভিহিত করিয়াছেন। শিক্ষাবিভাগের পুস্তকনির্বাচনী বিভাগের প্রধান নেতা চন্দ্রনাথ বসু নবীনচন্দ্রের পলাশীর যুদ্ধের বিশেষ বিরোধিতা করিয়াছিলেন, যাহার ফলে কবিকে অত্যন্ত অসুবিধার মধ্যে পড়িতে হইয়াছিল। নবীনচন্দ্রও তাহার শোধ লইয়াছেন তিনি যেখানে সুযোগ পাইয়াছেন, সেখানেই নির্মমভাবে চন্দ্রনাথকে ব্যঙ্গ করিয়াছেন।

নিম্নে সংক্ষেপে প্রভাসের উৎসমূল ও কাব্যের কাহিনী-অংশের পরিচয় দেওয়া যাইতেছে।

**মহাভারত**—প্রভাসের কাহিনীর মূল কাঠামো মহাভারতের মৌষল পর্ব হইতে গৃহীত হইয়াছে। যুধিষ্ঠিরের রাজ্যলাভের ছত্রিশ বৎসর পরে দ্বারকা হইতে এই কাহিনী শুরু হইতেছে। একদা বিশ্বামিত্র, কণ্ব ও নারদ দ্বারকা নগরীতে উপনীত হইলে কৃষ্ণের বৈমাত্রেয় ভ্রাতা সুভদ্রার সহোদর সারণ শাম্বকে ( কৃষ্ণ ও জাম্ববতীর পুত্র ) গর্ভিণী স্ত্রীবেশে সজ্জিত করিয়া মুনির সঙ্গে কৌতুক করিবার অভিপ্রায়ে জিজ্ঞাসা করেন যে, এই রমণী পুত্র, না কন্যা—কি প্রসব করিবে ? ঋষিগণ অপমানিত হইয়া অভিশাপ দিলেন, শাম্ব লৌহ মুষল প্রসব করিবে এবং সেই মুষলের দ্বারাই কৃষ্ণবলরাম ব্যতীত যদুবংশের আর সকলেই নিহত হইবে। হলায়ুধ সমুদ্রে দেহত্যাগ করিবেন এবং জরা নামক এক ব্যাধ কৃষ্ণকে শরবিদ্ধ করিবে, ইহাও ঋষিদের অভিশাপ। পরদিন শাম্ব সত্যই মুষল প্রসব করিলেন। ইহাতে উগ্রসেন ভীত হইয়া মুষল চূর্ণ করিয়া সাগরে নিক্ষেপ করিলেন। এই সময় দ্বারকায় নানারূপ দুর্লক্ষণ দেখা গেল। সকলে লক্ষ্য করিল যে, একজন কৃষ্ণ-পিঙ্গলবর্ণ মুণ্ডিতমস্তক ব্যক্তি, যিনি কালপুরুষ নামে পরিচিত, তিনি চতুর্দিকে ঘুরিয়া বেড়াইতেছেন, অথচ কেহ তাঁহাকে ধৃত বা বিদ্ধ করিতে পারিতেছে না। কৃষ্ণ ভবিষ্যৎ বুঝিতে পারিয়া তীর্থযাত্রাভিলাষে দ্বারকাবাসীকে প্রভাসের সমুদ্রতীরে লইয়া গেলেন। কিন্তু পাপাচারী যাদবগণ প্রভাসতীর্থে আসিয়াও সুরাপান ত্যাগ করিল না ; তাহারা এক দিন সুরাপানে উন্মত্ত হইয়া একে অপরকে আঘাত করিতে লাগিল, এইরূপে জ্ঞাতিকলহ আরম্ভ হইল। এই ব্যাপারে কৃষ্ণ অতিশয় ক্ষুব্ধ হইয়া তীরজাত একমুষ্টি এরকাকে ( নলখাগড়া ) বজ্রতুল্য মুষলে পরিণত করিয়া তদ্দ্বারা যদুবংশের কদাচারী ব্যক্তিদিগকে হত্যা করিতে লাগিলেন। এইরূপে আত্মদ্রোহে যদুবংশ ধ্বংস হইয়া গেল। কৃষ্ণ বলরামের সন্ধানে গিয়া দেখিলেন যে, অগ্রজ তপস্যারত ; পরে অনন্তদেবের অবতার বলরাম দেহ রক্ষা করিলেন। কৃষ্ণ অনুভব করিলেন যে, তাঁহারও মর্ত্যদেহ ত্যাগের সময় হইয়াছে। তখন তিনি ইন্দ্রিয়গ্রাম সংযত করিয়া অবস্থিতি করিতে লাগিলেন। সেই সময় জরা নামক এক ব্যাধ মৃগভ্রমে তাঁহার পদতলে শরবিদ্ধ করিল। সে এই ব্যাপার দেখিয়া ভীত হইয়া কৃষ্ণের পদতলে শরণ লইল। কৃষ্ণ তাহাকে আশ্বস্ত করিয়া দিব্যধামে প্রস্থান করিলেন।

এদিকে দারুকের নিকট এই দুঃসংবাদ পাইয়া চিন্তিত অর্জুন হস্তিনাপুর হইতে দ্বারকায় উপস্থিত হইলেন এবং এই শোকাবহ ব্যাপার দর্শনে মূর্চ্ছিতপ্রায় হইলেন। তিনি মৃতদেহের সৎকার করিয়া বালবৃদ্ধনারীদিগকে লইয়া সপ্তম দিবসে হস্তিনাপুরে যাত্রা করিলেন। অর্জুন দ্বারকা ত্যাগ করিলেই সমস্ত পুরী জলপ্লাবিত হইয়া গেল। পথিমধ্যে আভীর দস্যুগণ, অর্জুনের বাধাদান সত্ত্বেও, যাদবরমণীদিগকে লুণ্ঠন করিয়া লইয়া চলিল, কোন স্ত্রী-বা স্বেচ্ছায় দস্যুদিগকে অনুসরণ করিল। গাণ্ডীবধন্বা সব্যসাচী কৃষ্ণবিহনে সমস্ত শক্তি হইতে বঞ্চিত হইয়া ব্যথিত চিত্তে ব্যাসাশ্রমে উপস্থিত হইলেন এবং ঋষিপ্রবরকে এই শোচনীয় দুর্ঘটনার কারণ জিজ্ঞাসা করিলেন। ব্যাসদেব অর্জুনকে সান্ত্বনা দিলেন ; যাহা ভবিতব্য, তাহাই সংঘটিত হইয়াছে, পঞ্চপাণ্ডবও যথোচিত কর্তব্য করিয়াছেন, অতএব বৃথা শোক পরিহর্তব্য।

**বিষ্ণুপুরাণ ও ভাগবত**—বিষ্ণুপুরাণের কাহিনী মহাভারত হইতে গৃহীত, তবে পুরাণকারদের স্বভাব অনুযায়ী ইহাতে কিছু কিছু অতিরঞ্জন ও নূতন বর্ণনা আছে। আরম্ভে দেখা-

যাইতেছে—যদুবংশীয় কুমারগণ পিণ্ডারক নামক মহাতীর্থে বিশ্বামিত্র, কণ্ব ও নারদকে দেখিতে পাইয়া কৌতুক করিবার অভিপ্রায়ে শাম্বকে রাজা বভ্রুর গর্ভিণী স্ত্রী-রূপে সাজাইয়া ঋষিদের সম্মুখে উপস্থিত করিলেন। মহাভারতে পিণ্ডারক তীর্থের স্থানে দ্বারকা পুরীর উল্লেখ আছে, কিন্তু রাজা বভ্রুর কোন প্রসঙ্গ নাই। শাম্ব-প্রসূত মুষলকে চূর্ণ করিয়া সমুদ্রে নিক্ষেপ করা হইলে তাহা সমুদ্রতীরজাত এরকাতে পরিণত হইল। সেই মুষলের কিয়দংশ চূর্ণ করা সম্ভব হইল না; তখন সেই লৌহখণ্ডটিকে সমুদ্রে নিক্ষেপ করা হইল। সেই লৌহখণ্ডটিকে একটি মাছ গিলিয়া ফেলিল। সেই মাছটি জেলের জালে ধরা পড়িলে তাহার পেট চিরিয়া লৌহগোলকটি পাওয়া গেল এবং জরা নামক এক ব্যাধ সেই লৌহখণ্ডটির দ্বারা বাণ নির্মাণ করিল। তীরজাত এরকার দ্বারা যদুবংশ ধ্বংস হইল এবং জরা ব্যাধের ঐ শরটির আঘাতে শ্রীকৃষ্ণেরও দেহান্ত হইল। এইরূপে ঋষি-অভিশাপ যথার্থই ফলিল। মুষলটিই যদুবংশ ধ্বংস ও কৃষ্ণের দেহান্তের কারণ হইল। মহাভারতে এই ঘটনার এত বিস্তৃত বর্ণনা নাই। ভাগবতের বর্ণনা কিয়দংশে বিষ্ণুপুরাণের অনুরূপ (ভাগবত, ১১শ স্কন্ধ, ১ম অধ্যায় ১৬-২৪ শ্লোক)। সুতরাং দেখা যাইতেছে—যদুবংশ ধ্বংস বিষয়ক ঘটনাটির মূল মহাভারত; তাহা হইতেই বিষ্ণুপুরাণ ও ভাগবতের আখ্যান গৃহীত হইয়াছে, কোথাও-বা পুরাণকার কিছু অধিক বর্ণনা বা অতিরঞ্জন জুড়িয়া দিয়াছেন। আমাদের কাশীরাম দাসও পিছাইয়া নাই; তিনিও ঐ দুইটি পুরাণ, মহাভারত এবং নিজ কল্পনা মিশাইয়া মূল কাহিনীকে আরও বিচিত্র করিয়া তুলিয়াছেন। নবীনচন্দ্র, বিষ্ণুপুরাণ, ভাগবত ও কাশীরাম দাস অবলম্বনে প্রভাস কাহিনীর আখ্যান অংশ নির্মাণ করেন এবং ঐতিহাসিক, দার্শনিক ও ভক্তি-বিষয়ক তত্ত্বকথাগুলিকে মূল কাহিনীর সহিত মিলাইয়া দিবার জন্য কাহিনীকে যথেচ্ছা পরিবর্তিত করিয়া লইয়াছেন। নিম্নে 'প্রভাস' কাব্যের সংক্ষিপ্ত সূত্র নির্দিষ্ট হইল।

**প্রথম সর্গ (ছায়া):** প্রভাসতীর্থে সমাগত দ্বারকাবাসী, কৃষ্ণ-বলরাম, কৃষ্ণ-মহিষী রুক্মিণী ও সত্যভামা। সত্যভামা চারিদিকে অশুভ লক্ষণ দেখিয়া বিষণ্ণ, কৃষ্ণ প্রথমে সত্যভামাকে পরিহাস করিলেও পরে স্বীকার করিলেন যে, কুকর্মের জন্য যদুবংশের ধ্বংস অনিবার্য। তিনি নিজে এই ধ্বংস নিবারণ করিতে সমর্থ, কিন্তু তিনি তো শুধু যাদবদের নেতা নহেন, "আমি মানবের স্বামী"—ইহাই তাঁহার ধ্যানগম্ভীর উক্তি। সত্যভামা ও রুক্মিণীর ভয় কাটিল না।

**দ্বিতীয় সর্গ (অভিশাপ):** দুর্বাসা-প্রেরিত শিষ্যগণ পাঞ্জাব, উত্তরভারত, কাশ্মীর, গান্ধার, পূর্বভারত প্রভৃতি ঘুরিয়া দেখিয়া আসিয়াছেন যে, কুরুক্ষেত্র মহাযুদ্ধের পর সর্বত্র কৃষ্ণের মহিমা ছড়াইয়া পড়িয়াছে। কিন্তু তাঁহার প্রভাব প্রতিপত্তি প্রাধান্য লাভ করিতেছে না দেখিয়া দুর্বাসা ক্রুদ্ধ, শিষ্যগণ কিছু সংশয়ান্বিত। শিষ্যগণ কথাপ্রসঙ্গে বলিলেন যে, তাঁহারা দ্বারকাপুরীর বালকগণের দ্বারা অপমানিত হইয়া যদুবংশ ধ্বংসের অভিশাপ দিয়া আসিয়াছেন। দুর্বাসা সান্ত্বনা দিয়া বলিলেন, অচিরেই অভিশাপ ফলিবে।

তৃতীয় সর্গ ( দুই ভগিনী ) : দীর্ঘকাল পরে জরৎকারু ও শৈলজা—দুই ভগিনীর মিলন হইলে। জরৎকারুর অন্তরে সকাম কৃষ্ণপ্রেম, শৈল নিষ্কাম প্রেমধর্মের উপাসিকা। জরৎকারু নামেমাত্র দুর্বাসার পত্নী, দুর্বাসা তাহাকে স্পর্শ করিতেও পারেন নাই। সে ব্যর্থ প্রেমের জ্বালা সহিতে না পারিয়া আত্মহত্যার চেষ্টা করিল, কিন্তু শৈলজার বাধাদানের ফলে দুর্ঘটনা নিবারিত হইল। সে জরৎকারুকে সর্ব-সমর্পণমূলক আত্মমোহ-বর্জিত কৃষ্ণপ্রেম গ্রহণ করিতে অনুরোধ করিল। বলা বাহুল্য জরৎকারুর অন্তরে তীব্র আসক্তিমূলক কৃষ্ণপ্রেম বর্তমান। তাহা আসক্তিমূলক ও আত্মাভিমুখী বলিয়া তাহার অন্তরে এত জ্বালা।

চতুর্থ সর্গ ( যোগানল ) : দুর্বাসার নির্দেশ সত্ত্বেও বাসুকি অনার্য সৈন্য সংগ্রহ করিতে পারে নাই ; কারণ অনার্যভূমিতেও কৃষ্ণপ্রেমবন্যা প্রবেশ করিয়াছে, শৈলজাই সেই প্রেম প্রচার করিয়াছে। দুর্বাসা ব্যঙ্গ করিয়া বলিলেন যে, বনভূমি কৃষ্ণপ্রেমে ভাসিয়া গেলেও দ্বারকাপুরী সুরাপ্রেমে টলটলায়মান এবং জরৎকারুই দ্বারকাপুরীতে সুরাস্রোত ও অনার্য রমণীর তীব্র রূপাসক্তি-প্রবাহ বহাইয়া দিয়াছে। বাসুকি, জরৎকারুর এই ব্যবহারে অতিশয় ক্ষুব্ধ হইলেও বুঝিল যে, ব্যর্থপ্রেমের জ্বালাতেই জরৎকারু দুর্বাসার নির্দেশ পালন করিয়াছে। বাসুকি কৃষ্ণার্জুনের বিরুদ্ধে যাইতে অসম্মত, কারণ সেও কৃষ্ণপ্রেম লাভ করিয়াছে। তখন দুর্বাসা শেষ অস্ত্র নিক্ষেপ করিলেন। কোন এক শিষ্যকে পূর্ব হইতেই তিনি মহাদেব সাজাইয়া অন্তরালে রাখিয়া দিয়াছিলেন। অকস্মাৎ দৈবক্রমে সেই সময়ে পর্বতে ভূমিকম্প শুরু হইল। দুর্বাসার মহাদেববেশধারী শিষ্য এই সুযোগটির সম্পূর্ণ সদ্ব্যবহার করিলেন। তিনি বাসুকিকে প্রতিজ্ঞা লঙ্ঘনের জন্য তীব্র ভর্ৎসনা করিলেন। সরলপ্রকৃতির বনচর অনার্যকে ছলনা করা দুরূহ নহে।

পঞ্চম সর্গ ( মহাপান ) : প্রভাসতীর্থে সমবেত নরনারীগণ ভাগবতোক্ত কৃষ্ণ-কথারসে নিমগ্ন। ভক্তির এই অবারিত উচ্ছ্বাস কৃষ্ণ সহিতে পারিতেছেন না। কৃষ্ণ ও উদ্ধবের কথোপকথনে প্রকাশ পাইল যে, যাদবগণের অনাচারের জন্য যদুবংশের ধ্বংস ঘনাইয়া আসিতেছে।

ষষ্ঠ সর্গ ( লীলাশেষ ) : জরৎকারুর কৌশলে সাত্যকি উত্তেজিত হইয়া কৃতবর্মাকে হত্যা করিয়া ফেলিল। ফলে সুরামত্ত যাদবগণের মধ্যে জ্ঞাতিকলহ শুরু হইয়া গেল এবং পরস্পরে আক্রমণ করিয়া সকলেই নিহত হইল।

অষ্টম সর্গ ( মহাপ্রস্থান ) : বাসুকির অনার্যসেনার গুপ্ত শরেই এই হত্যাকাণ্ড এত দ্রুতবেগে সমাধা হইল। কৃষ্ণ বিমর্ষ বলরামকে ভারতের বাহিরে প্রেমধর্ম প্রচারে অনুরোধ করিলেন, বলরাম সৌরাষ্ট্র সমুদ্রতটে অপেক্ষমান অর্ণবযানে পশ্চিম-দিশে যাত্রা করিলেন। কৃষ্ণ তাঁহার নাম দিলেন 'হরিকুলেশ' ( 'Hercules' )।

যে সমস্ত অনার্য সৈন্য যদুবংশ ধ্বংস করিবার অভিপ্রায়ে গুপ্ত স্থান হইতে শরনিক্ষেপ করিয়াছিল, কৃষ্ণ তাহাদিগকে নিরস্ত করিয়া বলরামের সঙ্গে পাঠাইয়া দিলেন। এই ব্যাপারে বাসুকি দুর্বাসার নীচতা ও ছদ্মবেশ ধরিয়া ফেলিল। সে দেখিল দুর্বাসাই 'জরৎকারু' এই ছদ্মনাম গ্রহণ করিয়া তাঁহার আসল নাম গোপন করিয়াছিলেন। তাঁহারই নির্দেশে বাসুকি বহু অন্যায় কাজ করিয়াছে, কৃষ্ণবিরোধিতায় মত্ত হইয়াছে। অতিশয় ক্রুদ্ধ হইয়া বাসুকি দুর্বাসার সন্ধান করিতে লাগিল। দুষ্টের শাসন হওয়া প্রয়োজন।

নবম সর্গ ( বীণা পূর্ণতান ) : ব্যর্থপ্রেমে হতাশ জরৎকারু কৃষ্ণকেও বাণ বিদ্ধ করিল। বাসুকি সেই দৃশ্য দেখিয়া হাহাকার করিয়া উঠিল। ব্যর্থ প্রণয়ের জ্বালা সহ্য করিতে না পারিয়া জরৎকারু আপনার একান্ত ঈপ্সিত জনকেই চূড়ান্ত আঘাত করিল। কিন্তু এ দৃশ্য সে সহ্য করিতে পারিল না, মূর্ছিত হইয়া পড়িল। শ্রীকৃষ্ণ নরদেহ ত্যাগ করিবার কালে বলিলেন যে, যে যে-ভাবে তাঁহাকে ভজনা করে, সে তাঁহাকে সেইভাবে পায়। জরৎকারু স্বর্গীয় সুখে প্রিয়বক্ষে প্রাণত্যাগ করিল। কৃষ্ণেরও মর্ত্যলীলার অবসান হইল।

দশম সর্গ ( প্রায়শ্চিত্ত ) : কৃষ্ণের প্রেরিত দুঃসংবাদ পাইয়া অর্জুন-সুভদ্রা প্রভাসের অভিমুখে চলিয়াছেন। অর্জুন যেন সব সময়ে কৃষ্ণের কণ্ঠ শুনিতে পাইতেছেন। পথিমধ্যে তাঁহারা দুর্বাসাকে অতি শোচনীয় অবস্থায় ভূপতিত দেখিলেন। ক্রুদ্ধ বাসুকি বঞ্চনা-ব্যবসায়ী ঋষির উচিত শাস্তিবিধান করিয়াছে, বুকের উপর পাথর চাপা দিয়া গিয়াছে। দুর্বাসা মুমূর্ষু, তথাপি কৃষ্ণবিদ্বেষ ছাড়িতে পারিতেছেন না। পরে সুভদ্রার প্রয়াসে তিনি মৃত্যুমুহূর্তে কৃষ্ণের নীলকান্ত রূপ দর্শন করিয়া জ্বালাযন্ত্রণা ও মূঢ়তা হইতে মুক্তিলাভ করিলেন এবং দিব্যধামে প্রস্থান করিলেন।

একাদশ সর্গ ( স্বর্গারোহণ ) : প্রভাসে উপস্থিত হইয়া অর্জুন সভয়ে ধ্বংসলীলা প্রত্যক্ষ করিলেন। কৃষ্ণপ্রেমে-মুগ্ধ বাসুকি সুভদ্রার প্রতি কামভাব ত্যাগ করিয়া তাঁহাকে প্রথমে মাতৃরূপে পরে কৃষ্ণময়ী রূপে উপলব্ধি করিল এবং পরিশেষে মহাভাবে মুগ্ধ হইয়া তনু ত্যাগ করিল।

দ্বাদশ সর্গ ( কর্মফল ) : অর্জুন দুঃখিতচিত্তে ব্যাসদেবের নিকট সমস্ত ঘটনা জ্ঞাপন করিলেন। আভীর দস্যুগণ তাঁহার সম্মুখেই যাদবরমণীগণকে লুণ্ঠন করিয়া লইয়া গেল, কোন রমণী-বা স্বেচ্ছায় দস্যুদিগকে অনুসরণ করিল। অর্জুন বাধা দিবার শক্তি পর্যন্ত হারাইয়া ফেলিয়াছেন। ব্যাসদেব তাহাকে সান্ত্বনা দিয়া বলিলেন যে, কর্মফল অলঙ্ঘ্য। তবে ঈশ্বরকৃপায় কর্মফলও অন্যথা হইতে পারে। তাঁহার মতে যদুবংশ ধ্বংসের জন্য শোক করিবার কারণ নাই, লোহিত সমুদ্রের উত্তর-পূর্বে নূতন যদুবংশে নূতন যদু-অবতার ( খ্রীষ্ট ) জন্মগ্রহণ করিবেন।

ত্রয়োদশ সর্গ ( ভবিষ্যৎ ): শৈলেরও আয়ুকাল সমাপ্ত হইল। তাহার অন্তিম কামনা প্রভাসতীর্থে কৃষ্ণার্জুন ও সুভদ্রার মূর্তি স্থাপন ও মঠ প্রতিষ্ঠা। মুমূর্ষু শৈলজা ব্যাসদেবের কৃপায় দিব্যদৃষ্টি লাভ করিয়া দেখিল যে কৃষ্ণলীলা ভারতেই শেষ হইয়া যায় নাই, ইহুদী বংশে যিশুখ্রীষ্ট, আরববংশে সখ্যরস-অবতার মুহম্মদ এবং ভারতে ভাগীরথীতীরে গৌরহরি কৃষ্ণলীলাকেই সম্পূর্ণ করিবার জন্য আবির্ভূত হইবেন। কৃষ্ণপ্রেমময়ী শৈলজা লোকান্তরের যাত্রী হইল।

প্রভাসের কাহিনী আলোচনা করিলে দেখা যাইবে যে, যদুবংশ ধ্বংস ও কৃষ্ণের কলেবর পরিত্যাগই ইহার প্রধান ঘটনা। কবি প্রথমসর্গ হইতেই তদভিমুখে কাহিনীকে পরিচালিত করিয়াছেন। সপ্তম সর্গে যদুবংশ ধ্বংস এবং নবম সর্গে কৃষ্ণের মহাপ্রয়াণ বর্ণিত হইয়াছে। পুরাণে এবং মহাভারতে যদুবংশ ধ্বংসের প্রত্যক্ষ কারণ ঋষিদের অভিশাপ এবং পরোক্ষ কারণ দ্বারকাপুরীতে সুরার প্রাধান্য। যদুবীরগণ এত অধিক পরিমাণ সুরা পান করিতে লাগিল যে, যথেচ্ছাচার আরম্ভ হইল। কুরুক্ষেত্রযুদ্ধে যে ধর্মরাজ্য প্রতিষ্ঠিত হইয়াছিল, তাহাতে আবার অনাচার প্রবেশ করিল। প্রথমে কৃষ্ণ সুরাপান ও যথেচ্ছাচারের প্রতি কঠোর হইয়া মৃত্যুদণ্ডাজ্ঞা পর্যন্ত দিয়াছিলেন। কিন্তু যেখানে সকলেই সুরাপায়ী উন্মত্ত, সেখানে এ বিধানেও কোন সুফল দেখা যায় না। কৃষ্ণ বুঝিলেন, ভবিতব্য খণ্ডিত হইবার নহে; যদুবংশ কুকর্ম কদাচারের দ্বারা যে অধর্ম সঞ্চয় করিয়াছে তাহার পরিণাম বিনাশ; ঋষি-অভিশাপ তাহার নিমিত্ত মাত্র।

নবীনচন্দ্র মূলকাহিনীর রেখাচিত্র সংগ্রহ করিয়াছেন মহাভারত, পুরাণ ও কাশীরাম দাস হইতে। কিন্তু নিজ মত ও আদর্শ ব্যাখ্যা করিবার জন্য এ কাহিনীটিরও পরিবর্তন করিয়াছেন। তিনি ঋষি-অভিশাপের প্রসঙ্গ উত্থাপন করিয়াছেন বটে ( ২য় সর্গ ), কিন্তু তাহার প্রতি বিশেষ গুরুত্ব আরোপ করেন নাই, এবং অভিশাপের বৃত্তান্তেও কিছু নূতনত্ব সঞ্চার করিয়াছেন। দুর্বাসার শিষ্যগণ অপমানিত হইয়া যদুবংশ-ধ্বংসের অভিশাপ দিয়াছিল—তিনি এই ভাবে কাহিনীটি বর্ণনা করিয়াছেন। মূল কাহিনী সেরূপ নহে। মহাভারতে বিশ্বামিত্র, কণ্ব ও নারদ এবং ভাগবতে দুর্বাসা, ভৃগু, অঙ্গিরা, কশ্যপ, বামদেব প্রভৃতির উল্লেখ আছে। সে যাহা হউক, নবীনচন্দ্র যদুবংশের ধ্বংসের কারণ স্বরূপ ঋষি-অভিশাপকে গুরুত্ব না দিয়া বরং মদ্যাসক্তি, লাম্পট্য, স্বার্থ বিদ্বেষ প্রভৃতিকেই প্রধান কারণ বলিয়া নির্দেশ করিয়াছেন। কিন্তু যথার্থ বিচার করিলে দেখা যাইবে যে জরৎকারুর প্রতিহিংসাই যদুবংশধ্বংস ও কৃষ্ণহত্যার মূল কারণ। জরৎকারুর কৃষ্ণের প্রতি প্রচণ্ড আকর্ষণ এবং ব্যর্থ প্রেমের জ্বালা তাহাকে ভয়ঙ্করী ডাকিনী শক্তিতে পরিণত করিয়াছে। কৃষ্ণকে দয়িতভাবে না পাইয়া সে নিজ ঈপ্সিতজন ও তাঁহার সৃষ্টিকে ধ্বংস করিয়া ধর্ষকামী ( Sadistic ) আনন্দ পাইতে চাহিয়াছে। দুর্বাসা তাহাকে যন্ত্রস্বরূপ ব্যবহার করিয়াছেন। সে-ই দ্বারকাপুরীতে অনার্য রমণী ও উত্তেজক সুরা আমদানি করিয়া যদুবংশের মর্মমূলে কুঠারাঘাত করিয়াছে। কবি 'রৈবতক' কাব্য হইতেই তাহাকে প্রাধান্য দিয়াছেন। 'প্রভাসে' তাহাকে কাহিনীর কেন্দ্রস্থলে স্থাপন করা হইয়াছে। শেষ পর্যন্ত জরৎকারুই কৃষ্ণকে আঘাত করিয়াছে। কবি বাসুকির কাহিনীকেও স্বতন্ত্র ক্রমবিকাশের স্তরপরম্পরার দ্বারা চিত্রিত করিয়াছেন। বাসুকি প্রথমে সুভদ্রাকে কামনা করিয়াছিল; তাহাতে ব্যর্থ হইয়া সে অর্জুন, কৃষ্ণ এবং ক্ষত্রিয় সমাজের

প্রতি খড়্গহস্ত হইয়াছে। পরে শৈলজার প্রভাবে তাহার অন্তরে কৃষ্ণভক্তি জাগ্রত হয়, এবং সুভদ্রার প্রতি কামভাব বিদূরিত হয়। শৈলজার প্রেমানুরাগ এবং সকাম আকাঙ্ক্ষার উন্নয়ন 'রৈবতক' ও 'কুরুক্ষেত্র' কাব্যে বর্ণিত হইয়াছে। 'প্রভাসে' তাহার কাহিনীর কোন গতি ও বিকাশ লক্ষিত হয় না। ব্যাসদেবের শিষ্যত্ব গ্রহণ করিয়া সে রক্তমাংসের জীবন ত্যাগ করিয়াছে এবং আদর্শলোকের পিঙ্গল প্রাণহীন প্রতীকে পর্যবসিত হইয়াছে। 'প্রভাসে' কাহিনীগত চাতুর্য প্রকাশের পূর্ণ অবকাশ থাকিলেও কবি ভক্তি ও রোমান্সের স্বখাতসলিলে কাব্যটিকে ডুবাইয়া মারিয়াছেন। 'রৈবতকে' কাহিনীর বৈচিত্র্য অল্পাধিক প্রশংসা দাবি করিতে পারে, কুরুক্ষেত্রে তাহার খানিকটা হ্রাস পাইয়াছে, প্রভাসে তাহা প্রায় সম্পূর্ণরূপে ব্যর্থ হইয়াছে। তাঁহার মতো উচ্ছ্বাসপ্রবণ অসংযত কবিচিত্ত মহাকাব্যের কাহিনী চয়নে যে ব্যর্থ হইবে তাহাতে আর আশ্চর্য কি ?

## চার

## ॥ নবীনচন্দ্রের মহাকাব্য ॥

### মহাকাব্যের শ্রেণীবিভাগ

বৃহদ্ বনস্পতি যেমন ফল দিয়া, ছায়া বিস্তার করিয়া একটা অঞ্চলকে আশ্রয় দান করে, তেমনি মহাকাব্য সমগ্র জাতি ও জীবনকে ধারণ করিয়া থাকে, ঐতিহ্যকে তাৎপর্যমণ্ডিত করে, অতীতের সঙ্গে ভবিষ্যতের যোগসূত্র রচনা করে। রামায়ণ, মহাভারত, ইলিয়ড, অডেসি, ঈনিড, বিওউল্‌ফ, Nibelungenlied, লুসিয়াডাস, জেরুজালেমা লিবারেটা, শাহ্‌নামা—এগুলি তো শুধু কাব্যমাত্র নয়, ইহাদের মধ্যে দেশকালের গণ্ডিবদ্ধ একটা বিশেষ জনজীবনের আবর্তন-বিবর্তন অনশ্বর রেখায় অঙ্কিত হইয়াছে। তাই আমরা সেই বৃহৎ শিল্পকে 'মহাকাব্য' নাম দিয়াছি, আকারে-প্রকারে যাহা সাধারণ কাব্য অপেক্ষা অনেক বিশাল, যাহা শুধু একটি ব্যক্তি-মানসের অলসবিলাসী মুহূর্তের আকস্মিক সৃষ্টি নয়—যাহার মধ্যে মানবচেতনার সমগ্র রূপটি স্পন্দিত হয়।

ইংরেজীতে মহাকাব্যকে epic বলে। Epic শব্দের মূল গ্রীকভাষায় নিহিত। গ্রীক *epos* শব্দের অর্থ শব্দ বা গান। আদিতে *epos*-এর দ্বারা শব্দ (words) বুঝাইত। তাহা ক্রমে ক্রমে এইরূপ অর্থ-সম্প্রসারণ লাভ করিয়াছে : Epos—শব্দ—গল্প—গান—বীরত্বব্যঞ্জক গান—বীরত্ব-ব্যঞ্জক কাব্য। গ্রীকভাষায় মহাকাব্যের প্রতিশব্দ—*epikos*। এই শব্দের অর্থ ও অর্থবিস্তারের পরিবর্তন লক্ষ্য করিলে দেখা যাইবে যে আদিযুগে আখ্যান ও গান উভয়ে মিলিয়া মিশিয়া বীরকাহিনী সৃষ্টি করিয়াছিল। ইলিয়ড গীত হইত, রামায়ণ-মহাভারত গীত ও পঠিত হইত।

মহাকাব্যের ইতিবৃত্ত ও বিবর্তনধারা লক্ষ্য করিলে দেখা যাইবে যে, ইহার অন্ততঃ পাঁচটি স্তর আছে—(১) গীতাত্মক ও নৃত্যসম্বলিত আদিরূপ (২) বিবৃতিমূলক ব্যালাড্ বা আখ্যায়িকা (৩) মৌলিক প্রাচীন মহাকাব্য (৪) অপেক্ষাকৃত অর্বাচীন আলঙ্কারিক মহাকাব্য (৫) ব্যঙ্গ মহাকাব্য।

প্রাগৈতিহাসিক যুগের অর্ধবর্বর যূথচারী মানুষ নৃত্যগীতের সাহায্যে জীবনের নানা ঘটনাকে ফুটাইয়া তুলিত। শিকারকাহিনী, বিভিন্নদলের মধ্যে সংঘর্ষ, কোন একজন নেতার অধীনে

পশুশিকারে সাফল্য, নারীহরণ, ভূমির উপর অধিকার বিস্তার—প্রভৃতি দৈনন্দিন জীবনের নানা পরিচয় ঐ নৃত্যগীতে আত্মপ্রকাশ করিত। অনুমান করিতে বাধা নাই যে, বীররসই আদিম মানুষের কল্পনাকে সবিশেষ উত্তেজিত করিত; কারণ তখন প্রাণধারণের আদিম তাড়নাটাই মনুষ্যত্বের একমাত্র পরিচয় বহন করিত। প্রাণরক্ষার জন্য প্রাণহননের প্রয়োজন সে যুগের মানুষকে উত্তেজিত, উদ্ধত ও উদ্বিগ্ন করিয়া তুলিত। সেই প্রাণরক্ষার আর্ত প্রচেষ্টা আদিম মানুষের নৃত্যগীতে আত্মপ্রকাশ করিত, তাহা অনুমান করা যায়। সে যাহা হইতে চাহিত, কামনা করিত—তাহার নৃত্যগীতের উদ্দাম ছন্দে এবং অর্ধস্ফুট কণ্ঠের অর্থহীন শব্দপরম্পরায় তাহা ধরা পড়িত। অবশ্য এইরূপ কোন সাহিত্যিক দৃষ্টান্ত আধুনিক মানুষের হাতে পৌঁছায় নাই। তাই তাহার সঠিক রূপটা আজ আর বুঝিবার উপায় নাই। কিন্তু প্রাগৈতিহাসিক মানুষের উচ্চকিত কোলাহল নীরব হইয়া গেলেও গুহাগাত্রে আঁকাজোকা হইতে আমরা বুঝিতে পারি, আদিযুগের মানুষেরা কি কি বিষয় লইয়া নৃত্যগীত করিত। যূথচারী আদিম মানুষ যূথপতির গৌরব করিত। যে যূথপতি তাহাদিগকে শিকারে লইয়া যাইত, বিপদ হইতে রক্ষা করিত, ভিন্ন গোত্রের উপর ঝাঁপাইয়া পড়িয়া, ছিঁড়িয়া কাটিয়া অপর দলের নারীকে কাড়িয়া আনিতে নির্দেশ দিত, তাহার গৌরবগানই যে সে যুগের মানুষকে উত্তেজিত করিত, তাহাতে সন্দেহ নাই।

দ্বিতীয় পর্যায়ে মানুষের ভাষা সৃষ্টি হইয়াছে, সভ্যতায় সে খানিকটা আগাইয়া গিয়াছে, দল-উপদলের সীমা ছাড়াইয়া তাহার জীবন আরও একটু সম্প্রসারিত হইয়াছে, জীবনের পরিধি বাড়িয়াছে। কাজেই সেই উন্মত্ত নৃত্যগীতাত্মক কাহিনীর রক্তোৎসব থামিয়া গিয়াছে। তখন কোন বীরপুরুষের জীবনকথা দীর্ঘদিনের চেষ্টায় পল্লবিত আকারে আখ্যানধর্মী হইয়াছে। এই দ্বিতীয় পর্যায়টি হইল বীররসাত্মক আখ্যান বা Heroic Ballad। প্রথমোক্ত কোন নৃত্যগীতাত্মক প্রাগৈতিহাসিক আখ্যায়িকার পরিচয় পাওয়া যায় নাই। দ্বিতীয় পর্যায় বা বীররসাত্মক আখ্যায়িকার প্রচুর নিদর্শন না মিলিলেও তাহার সম্বন্ধে একটা মোটামুটি পরিচয় আধুনিক কালের মানুষের দৃষ্টিগোচর হইয়াছে। হোমরের ইলিয়ড পূর্বে ব্যালড-আকারেই প্রচলিত ছিল; তারপরে হোমরের ব্যাপক প্রতিভা অন্য সকলের খ্যাতি গ্রাস করিয়া ট্রয়যুদ্ধ-কাহিনীকে বিশাল রূপ দিয়াছে। আদি কবি বৃদ্ধ বাল্মীকি যতই সত্যসন্ধ হউন না কেন, তিনিও যে কতজনের আখ্যায়িকা আত্মসাৎ করিয়াছেন, তাহার ঠিকঠিকানা নাই। রামায়ণ-কাহিনী পূর্বে বিচ্ছিন্ন আখ্যায়িকা আকারে দেশের বিভিন্ন অঞ্চলে প্রচলিত ছিল, পালিভাষায় লিখিত 'দশরথ জাতক' তাহার প্রমাণ। 'দশরথ জাতকে' রামায়ণকাহিনী সম্পূর্ণ ভিন্ন আকারে বর্ণিত হইয়াছে। দক্ষিণ-ভারতে প্রচলিত হেমচন্দ্রের রামায়ণে রাবণেরই প্রাধান্য। খোদ বাল্মীকির রামায়ণও অঞ্চলভেদে কিছু ভিন্ন প্রকার। দক্ষিণভারত, উদীচ্য ও গৌড়ীয় রামায়ণে অল্পবিস্তর পার্থক্য আছে। রামায়ণকাহিনীকে বাল্মীকি পূর্ণাঙ্গ আলঙ্কারিক কাব্যের (Ornate Poetry) রূপ দিলেও তাঁহার পূর্ব হইতে এই গল্পটি ব্যালাডের আকারে সারা দেশে প্রচলিত ছিল। মহাকাব্য পূর্ণ আকার লাভ করিবার পূর্বে এইরূপ একটা আখ্যায়িকার মধ্য দিয়া বিবর্তিত হইত, এবং সেই আখ্যায়িকাগুলি অধিকাংশ স্থলে বীরত্ব, প্রেম, প্রভুভক্তি প্রভৃতি বিষয় লইয়া রচিত হইত। তাই বলিয়া যে-কোন আখ্যায়িকা, যত বীরত্বব্যঞ্জকই হউক, মহাকাব্যে

রূপায়িত হইতে পারে না। স্কাণ্ডিনেভিয়ার সাগা, এড্ডা, ইংলণ্ডের রবীনহুড ব্যালাড এবং স্কটলণ্ডের যুদ্ধকলহমূলক ব্যালাডসমূহে অনেক অদ্ভুত রোমান্স্ ও বীরত্বের আখ্যায়িকা আছে। কিন্তু সেগুলি মহাকাব্যের বিশালতা লাভ করিতে পারে নাই। কোন্ আখ্যায়িকা কি করিয়া যে স্থানীয় সঙ্কীর্ণ পরিবেশ ত্যাগ করিয়া মহাকাব্যের মহাকাশে বিচরণ করিবার শক্তি অর্জন করে, তাহার কোন বাঁধাধরা হিসাব পাওয়া যায় না। তবে এই মাত্র বলা যায় যে, যে-সমস্ত আখ্যায়িকায় ভৌগোলিক সঙ্কীর্ণতা অপেক্ষা দেশ ও জাতির বড় সত্তাটাই অধিকতর ধরা পড়ে, যাহার কাহিনী, চরিত্র ও রসের মধ্যে দেশকালাতীত ব্যাপকতা আছে, তাহাই সাধারণতঃ মহাকাব্যের শ্রেণীতে স্থান পাইয়া থাকে। মহাকাব্য যথার্থ আকার লাভ করিবার পূর্বে যে-গীতাত্মক আখ্যায়িকার আকারে প্রচলিত থাকে, সে-রূপ কোন দৃষ্টান্ত বিশেষ পাওয়া যায় নাই। কারণ মহাকাব্য লেখার মধ্যে ধরা দিবার পূর্বে যে-ব্যালাড আকারে প্রচলিত ছিল, তাহার সমস্তটাই মৌখিক ধারার অনুগত। যাহা আখরের বন্দিত্ব স্বীকার করে নাই, লোকসঙ্গীতের আশ্রয়ে বাঁচিয়া ছিল, পরবর্তী কালে তাহার কোন চিহ্ন খুঁজিয়া পাওয়া যায় নাই। মৌখিক সাহিত্যের এইরূপ দুর্গতি স্বাভাবিক। কিছুকাল পূর্বে পাশ্চাত্য গবেষকগণ মৌখিক মহাকাব্যের সামান্য ভগ্নাংশ আবিষ্কার করিয়াছেন। ফিনল্যাণ্ড ও এস্টোনিয়া হইতে এইরূপ দুইখানি মহাকাব্য উদ্ধার করা গিয়াছে। ফিনল্যাণ্ডের এই মহাকাব্য *Kalevala* এবং এস্টোনিয়ার মহাকাব্য *Kalevipoeg* নামে পরিচিত। ১৯শ শতাব্দীতে Elias Lonnrot নামক একজন গবেষক মুখে মুখে প্রচলিত *Kalevala* মহাকাব্য সংগ্রহ ও সংগ্রথিত করেন। F. R. Kreutzwald নামক আর একজন প্রাচীন-সাহিত্যামোদী ব্যক্তি এস্টোনিয়া হইতে *Kalevipoeg* মহাকাব্য সংগ্রহ করেন। 'কালেব' একজন অখ্রীষ্টান পৌত্তলিক দেবতা। খ্রীষ্টানধর্মের প্রভাবে ইনি পরবর্তী কালে এই অঞ্চলে 'টিটান' নামে পরিচিত হন। বহু পূর্বে তিনি এস্টোনিয়ার জাতীয় বীর রূপে সম্মান পাইয়াছিলেন। এই মহাকাব্যের কুড়িটি সর্গ এবং ১৮,৯৯৩ শ্লোক সংগৃহীত হইয়াছে। এই দুইখানি মহাকাব্যের দৃষ্টান্ত হইতে বুঝা যাইতেছে যে, পরবর্তী কালের শ্রেষ্ঠ মহাকাব্যগুলিকে এই রূপ গীতাত্মক আখ্যায়িকা বা ব্যালাডের লোকগাথা পার হইয়া আসিতে হইয়াছে। রামায়ণ-মহাভারত ও ইলিয়ডের অব্যবহিত পূর্বে এই জাতীয় আখ্যানকাব্য লোকমুখে প্রচলিত ছিল। ফিনল্যাণ্ড ও এস্টোনিয়ার কোন বড় কবি আবির্ভূত হইয়া লোকমহাকাব্যকে যথার্থ মহাকাব্যে পরিণত করিতে পারেন নাই বলিয়া এই গুলি অদৃশ্য হইয়া যায় নাই।

মহাকাব্যের তৃতীয় স্তরটিকেই যথার্থ মহাকাব্য বলা যাইতে পারে। পাশ্চাত্য পণ্ডিতগণ ইহাকে Primitive Epic, Epic of Growth, Authentic Epic বা মৌলিক বিশুদ্ধ মহাকাব্য বলিতে চাহেন। আমাদের মনে হয়, এই তৃতীয় স্তরকে Primitive Epic বা আদিম মহাকাব্য বলা যায় না। ইহার পূর্ববর্তী আকারকে যথা—(*Kalevala, Kalevipoeg*) আদিম মহাকাব্য বলা যায়, যখন মহাকাব্য লোকমুখে গানের আকারে প্রচলিত ছিল, লেখার মধ্যে আশ্রয় লয় নাই। সুতরাং আমরা তৃতীয় পর্যায়কে Primitive Epic না বলিয়া বরং Epic of Growth বা মৌলিক মহাকাব্য অথবা ভারতীয় দৃষ্টান্ত অনুসরণ করিয়া 'আর্ষ মহাকাব্য' বলিতে পারি। ভারতের রামায়ণ-মহাভারত, গ্রীসের অডিসি-ইলিয়াড, প্রাচীন ইংরেজী সাহিত্যের বিওউল্ফ্, প্রাচীন জার্মানীর

*Nibelungenlied* প্রভৃতি মহাকাব্য এই শ্রেণীর অন্তর্গত। প্রাচীনতম মহাকাব্য ব্যাবিলোনীয় ভাষায় আনুমানিক ২০০০ খ্রীঃ পূর্বাব্দে রচিত হইয়াছিল। ইহার নাম—'গিলগামেশ' (*Gilgamesh*) —গিলগামেশ নামক এক বীর রাজার কাহিনী। তারপরে একখানি প্রাচীন মিশরীয় মহাকাব্যের উল্লেখ করিতে হয়। মিশর সম্রাট দ্বিতীয় রামেশিস্ হিট্টী জাতিকে পরাভূত করেন। সেই কাহিনী অবলম্বনে আনুমানিক ১৩২৪ খ্রীঃ পূর্বাব্দে 'পান্টা ঔর' (*Panta Our*) মহাকাব্য রচিত হইয়াছিল।

রামায়ণ-মহাভারত ঋষি-রচিত; হোমার ঠিক ঋষি না হইলেও য়ুরোপে ঋষি বলিয়াই পূজিত। সুতরাং আমরা Epic of Growth ও Authentic Epic কে 'আর্য মহাকাব্য' নাম দিতে পারি। এই সমস্ত মহাকাব্য আকারে অতি বৃহৎ; কাহিনী, চরিত্র, বক্তব্যভঙ্গিমা, রস ইত্যাদি সাধারণ-জীবনের অনেক উর্ধ্বে অবস্থান করে; এই জন্য এই শ্রেণীর মহাকাব্য প্রধানতঃ বীররসকে কেন্দ্র করিয়া জাতীয় গৌরবময় অতীতকে ফুটাইয়া তোলে। তাই কোন কোন সমালোচক বীররসকে মহাকাব্যের একমাত্র রস এবং বীর্যবান্ চরিত্রকে মহাকাব্যের একমাত্র নায়ক বলিয়া গ্রহণ করিতে চাহেন। যেমন একটি ক্ষুদ্র বীজ ধীরে ধীরে দীর্ঘ চেষ্টার দ্বারা বৃহৎ বৃক্ষে পরিণত হয়, তেমনি এই মহাকাব্যও বহুজনের চেষ্টায় বহুদিন ধরিয়া নানা পরিবর্তন ও সংযোজনার মধ্য দিয়া অগ্রসর হইয়া জাতি ও জীবনের মধ্যস্থলে অনশ্বর আসন পাতিয়া বসে। তখন এই আর্য মহাকাব্য শুধু আর সারস্বত সাধনার বস্তু হইয়াই সন্তুষ্ট থাকে না, যুগ ও জাতির প্রয়োজনে এই মহাকাব্য জাতীয় মহাকাব্যরূপে (National Epic) সর্বজন-স্বীকৃতি লাভ করিয়া থাকে। পুরাতন জার্মান ও এ্যাংলো স্যাক্সন মহাকাব্যের কথা স্মরণ করিয়াও বলা যায় যে, পৃথিবীর ইতিহাসে বাল্মীকি, ব্যাস ও হোমার ব্যতীত আর কোন চতুর্থ মহাকবির আবির্ভাব হয় নাই।

মহাকাব্যের চতুর্থ স্তর বা অপেক্ষাকৃত অর্বাচীন রূপান্তরকে পাশ্চাত্য সমালোচকগণ Epic of Art, Literary Epic বা কৃত্রিম মহাকাব্য বলিয়াছেন। আমরা এই পর্যায়কে আলঙ্কারিক মহাকাব্য (Ornate Epic) বলিতে পারি। অতঃপর বর্তমান আলোচনায় Epic of growth-এর স্থলে 'আর্য মহাকাব্য' এবং Epic of Art-এর স্থলে 'আলঙ্কারিক মহাকাব্য' ব্যবহৃত হইবে।

চতুর্থ পর্যায়ে মহাকাব্যের সার্বিক বিশালতা হ্রাস পাইয়া গিয়া স্বল্পতর পাঠকের জন্য একটা কৃত্রিম ও শিল্পানুগত রচনারীতি সহ আলঙ্কারিক মহাকাব্য রচিত হয়। এই মহাকাব্য সর্ব-সাধারণের ভোগ্য নহে, উচ্চ কণ্ঠে গান বা আবৃত্তিরও উপযোগী নহে। সভ্যতার সর্বোচ্চ স্তরে এই আলঙ্কারিক এবং কিঞ্চিৎ পরিমাণে কৃত্রিম মহাকাব্যের আবির্ভাব হয়। ইহার বিষয়বস্তু প্রায়শঃই আর্য মহাকাব্য হইতেই গৃহীত হয়। এই শ্রেণীর সর্বাধিক পরিচিত মহাকবি ভার্জিল হোমার হইতে বিষয়বস্তু আহরণ করেন। ব্যাস-বাল্মীকির পরবর্তী কালের ভারতের সমস্ত মহাকবি রামায়ণ-মহাভারত হইতেই কাহিনী ও বিষয়বস্তু সংগ্রহ করিয়াছিলেন। সেইজন্য আর্য মহাকাব্য যেরূপ বিপুলকায়, বিশালপ্রসর এবং বহুজনের মিলিত কল্লোলে উচ্চকিত, আলঙ্কারিক মহাকাব্য সেরূপ নহে। একজন কবির রচনা বলিয়া ইহার কাহিনী সংহত, একমুখী এবং শিল্পশাস্ত্রানুসারী। প্রকৃতির সৃষ্টির মধ্যে বিশালতা আছে, সেই সঙ্গে স্বাভাবিক বিশৃঙ্খলাও

আছে; অপর দিকে মানবসৃষ্ট শিল্পে একটা কৃত্রিম pattern বা প্রকরণ অবলম্বন করে বলিয়া তাহার মধ্যে পারিপাট্য ও নিয়মানুগত্য থাকে। হিমাচলের আকার-আয়তন শিল্প-দর্শনের কোন নীতি-নিয়ম না মানিয়া, শৃঙ্খলার বাঁধা পথ না ধরিয়া বিপুল বিস্ময়ের আকারে শির তুলিয়া দাঁড়াইয়াছে। অপর দিকে দক্ষিণ ভারতের মন্দিরগুলির বিশাল আকার সত্ত্বেও শিল্পসংহতি, শৃঙ্খলা ও মানবহস্তের নির্মিতি-কৌশলে চিত্তাকর্ষী হইয়াছে। আলঙ্কারিক মহাকাব্যেও এইরূপ একটি রচনাগত দৃঢ় সংযম, চরিত্র, বর্ণনা, রস প্রভৃতির ধারাবাহিক ক্রমপরিণতি এবং একহস্তের শিল্পকৌশল সহজেই দৃষ্টিগোচর হয়। অবশ্য তাই বলিয়া এই মহাকাব্যকে আলঙ্কারিক অতএব কৃত্রিম বলিয়া ছোট করা উচিত হইবে না। 'বিও-উল্‌ফ্' এ্যাংলো-স্যাকসন যুগের মৌলিক মহাকাব্য, মিল্টনের 'প্যারাডাইজ লস্ট্' অর্বাচীন কালের কৃত্রিম মহাকাব্য। বাঙলার মঙ্গলকাব্যও বহুলাংশে মৌলিক মহাকাব্যের অনুরূপ। অন্যদিকে 'মেঘনাদবধ', 'বৃত্রসংহার' আধুনিক কালের কৃত্রিম মহাকাব্য। তাই বলিয়া কি আমরা ভার্জিলের 'ঈনিড' ছাড়িয়া হেসিয়ডের 'থিয়োগনি' পড়িব, 'প্যারাডাইজ লস্ট্' ফেলিয়া 'বিও-উল্‌ফ্' ধরিব, না মাইকেল-হেমচন্দ্রকে ছাড়িয়া মুকুন্দরাম-বিজয়গুপ্ত লইয়া মাতামাতি করিব? বাল্মীকি, ব্যাস ও হোমারকে ছাড়িয়া দিলে, আর কোন্ মহাকাব্যকেই বা মৌলিক মহাকাব্যের গৌরব দেওয়া যায়? ভার্জিল, টাসো হইতে শুরু করিয়া আধুনিক কালের মধুসূদন পর্যন্ত—এই সমস্ত কবি আলঙ্কারিক মহাকাব্য লিখিয়াছেন বটে; কিন্তু তাঁহাদের উক্ত 'কৃত্রিম' মহাকাব্য কি শত শত 'মৌলিক' মহাকাব্য অপেক্ষা অধিকতর গৌরব দাবি করে না? য়ুরোপে ভার্জিলই (পাব্‌লিয়াস ভার্জিলিয়াস মারো—৭০-১৯ খ্রীঃ পূঃ) সর্বপ্রথম লাতিন ভাষায় আলঙ্কারিক মহাকাব্য সৃষ্টি করেন। তাঁহার 'ঈনিড' হোমারের ইলিয়াড ও অডিসির আদর্শ ও প্রভাবে পরিকল্পিত হইয়াছিল। ঈনিড পরবর্তী যুগে য়ুরোপের কবি-সমাজে প্রভূত প্রভাব বিস্তার করিয়াছিল। লুকান, দান্তে, পেত্রার্কা, বোকাচিও, টাসো, কারদুচি, কামোইন্‌স্, রনসার্ড, ভোলতেয়র, চসার, স্পেনসার—সকলেই কোন না কোন দিক দিয়া ভার্জিলের নিকট ঋণী। পরবর্তী কালে লাতিন ভাষায় লুকান (৩৯-৬৫ খ্রীঃ অঃ) রোমের গৃহযুদ্ধ অবলম্বনে 'ফারসালিয়া' নামক মহাকাব্য রচনা করেন। সিলিয়াস ইটালিকাসের 'পিউনিকা' মহাকাব্যে হ্যানিবলের সঙ্গে রোমের যুদ্ধকথা বর্ণিত হইয়াছে।

মধ্যযুগের য়ুরোপে বড় বড় বীরপুরুষ ও রাজা-মহারাজদের লইয়া স্থানীয় ভাষায় অনেক আখ্যান রচিত হইয়াছিল, যাহাতে মৌলিক মহাকাব্যের লক্ষণ আছে। আলেকজাণ্ডার, শার্লামেন, রাজা আর্থার ('সিগফ্রিড্') প্রভৃতি বীর রাজাদের কীর্তি ও বীরত্ব লইয়া যে সমস্ত মহাকাব্য রচিত হইয়াছিল, তন্মধ্যে সিগফ্রিডের কীর্তি-সম্বলিত পুরাতন জার্মান ভাষায় *Nibelungenlied* (আনুমানিক ১২০০ খ্রীঃ অঃ), স্কাণ্ডিনেভিয়ায় প্রচলিত Volsung Saga বা মহাকাব্যের অনুরূপ রচনা *Burnt Njal, Grettir the Strong, King Olaf* প্রভৃতি কাব্য মৌলিক মহাকাব্যের সঙ্গে তুলনীয়। ফরাসী ভাষাতেও মধ্যযুগে শার্লামেনের গৌরবগাথা বিষয়ক *Gester de Roi* এবং ঐ শ্রেণীর *Chanson de Roland, Ogrier the Dane* প্রভৃতি বীররসাত্মক আখ্যায়িকায় মহাকাব্যের সুস্পষ্ট লক্ষণ আছে। ১২শ শতাব্দীতে স্প্যানিশ ভাষায় রচিত *Poem of Cid*ও জাতীয় গৌরববাচক বীররসের মহাকাব্য। ৭ম শতাব্দীতে পুরাতন ইংরেজী ভাষায় রচিত

'বিওউল্‌ফ্' ( *Beowulf* ) একখানি মৌলিক মহাকাব্য, যাহা শুধু রসিক পাঠকের পাঠের জন্ম রচিত হয় নাই,—ইহার সহিত হোমারীয় বিশালতার বিশেষ সাদৃশ্য আছে।

ভার্জিল যে আলঙ্কারিক মহাকাব্যের সার্থক দৃষ্টান্ত উপস্থাপিত করেন, তাহা মধ্যযুগে য়ুরোপে বিশেষ প্রভাব বিস্তার করিয়াছিল। ইতালির দান্তের *Divina Commedia* ( 1320 ) আরিয়োস্টোর *Orlando Furioso* ( 1516 ) টাসোর *Gerusalemme Liberata* ( 1575 ) পর্তুগীজ কবি কামোইন্‌স্‌-এর *Os Lusiados* ( 1570 ) ফরাসী সাহিত্যে ভোল্‌তেয়রের *Henriade* ( 1728 ) ইংরেজী সাহিত্যে স্পেন্সারের *Faerie Queen* ( 1590-96 ), মিল্টনের *Paradise Lost* ( 1667 ), *Paradise Regained* ( 1671 ), রিচার্ড ব্লাকমুরের *Prince Arthur* ( 1695 ), *King Arthur* ( 1697 ), *Eliza* ( 1705 ), উইলিয়ম মরিসের *The Defence of Guinevere* ( 1858 ), *Sigurd the Volsung* 1877 ) প্রভৃতি আলঙ্কারিক মহাকাব্যগুলি উল্লেখযোগ্য। ১৮শ শতাব্দীর পর ইংলণ্ডের রোমান্টিক পুনর্জাগৃতির ফলে মহাকাব্য রচনার কৃত্রিম প্রচেষ্টা সংযত হয় এবং গীতিকাব্যের বিরাট উৎসমুখ বাধামুক্ত হয়। ১৮শ-১৯শ শতাব্দীতেও মহাকাব্য রচনার প্রয়াস য়ুরোপের নানা দেশেই লক্ষ্য করা যায়। গ্যয়ঠের *Faust* (১৭৬৯ সালে রচনা আরম্ভ, ১৮৩২ সালে সমাপ্ত) ট্র্যাজেডি নামে পরিচিত হইলেও ইহাতে মহাকাব্যের বিশালতা লক্ষ্য করা যায়। বিংশ শতাব্দীতে মহাকাব্য রচনার চেষ্টা করেন টমাস হার্ডি। তাঁহার *The Dynasts* ( 1903-8 ) নেপোলিয়নের যুদ্ধ লইয়া রচিত; নাটকের আঙ্গিকে রচিত হইলেও ইহার অন্তর্নিহিত সুরটি মহাকাব্যের অনুরূপ। আলফ্রেড নয়েসের *Drake* (1906-8 ) মহাকাব্যের আদর্শে রচিত—যদিও ইহার বিশালতা ও মহনীয়তা উল্লেখযোগ্য নহে। ইদানীন্তন কালে উপন্যাস জনপ্রিয়তা লাভ করিবার ফলে অনেকেই অনুমান করিয়াছিলেন যে, আর্ষ মহাকাব্য বা আলঙ্কারিক মহাকাব্য—উভয়েরই স্বাভাবিক মৃত্যু হইয়াছে; যে সামাজিক পরিবেশে মহাকাব্য রচিত হইত, তাহার পরিবর্তনের জন্য মহাকাব্যও ভোল পাল্টাইয়া গদ্য-উপন্যাসের মধ্যে নব কলেবর লাভ করিয়াছে। বর্তমান কালে য়ুরোপে মহাকাব্যের মতো বিশালকায় জটিল ঘটনাসঙ্কুল এমন সমস্ত উপন্যাস রচিত হইতেছে যে, তাহাকে গদ্য মহাকাব্য বলাই যুক্তিসঙ্গত। অবশ্য অতি সম্প্রতি কোন কোন দুঃসাহসী য়ুরোপীয় কবি আলঙ্কারিক মহাকাব্য রচনার আদর্শটিকে পুনঃ প্রবর্তিত করিতে প্রয়াস পাইয়াছেন। গ্রীক কবি কাজান্‌তাজাকিনের *The Odyssey a Modern Sequel* এবং ফরাসী কবি সাঁজান প্যার্স-এর *Amers* মহাকাব্য সেই প্রয়াসের নিদর্শন লক্ষ্য করা যাইবে।

মহাকাব্যের শেষ স্তর হইল বিদ্রূপাত্মক মহাকাব্য বা Mock Heroic Epic. মহাকাব্যের উৎকর্ষের যুগ শেষ হইয়া গেলে বীরত্বব্যঞ্জক কাহিনী পাঠকের মনে কখনও কখনও বিরক্তি বা কৌতুক সঞ্চার করে। তখন বীররসকে ব্যঙ্গবিদ্রূপের লবণাক্ত আক্রমণে বিপর্যস্ত করিয়া মহাকাব্যের বহিরঙ্গের অনুকরণে ব্যঙ্গমহাকাব্য রচিত হয়। বলাই বাহুল্য যে, এই জাতীয় রচনা একপ্রকার প্রতিক্রিয়া হইতে জন্মলাভ করে। অতিমাত্রায় নিয়মের দাসত্বে যখন মহাকাব্যের স্বাভাবিক বিকাশ নষ্ট হইয়া যায়, ক্লাসিকতার মরণফাঁস যখন কবিদের শ্বাস রোধ করে, বীররসের শূন্যগর্ভ অস্ফালন যখন মানুষের হৃদয়টাকে ঢাকিয়া ফেলে তখন এই ব্যঙ্গ

মহাকাব্যের সৃষ্টি হয়। অতি তুচ্ছ সাধারণ বস্তুকে বীররস ও গম্ভীর বর্ণনার দ্বারা ফুলাইয়া ফাঁপাইয়া অসাধারণ করিয়া তোলার মধ্যে একটা অসঙ্গতিজনিত কৌতুকবোধ লুকাইয়া থাকে। আদিতম ব্যঙ্গমহাকাব্যের নাম *Batrachomyomachia* বা 'ভেকমূষিকের যুদ্ধ'। হোমারের নামে এই ক্ষুদ্র অসমাপ্ত ব্যঙ্গ-কাব্যটি একদা প্রচারিত হইয়াছিল। ইহার রচনাকাল হোমারের পরবর্তী হওয়াই সম্ভব। মধ্যযুগেও এইরূপ ব্যঙ্গবিদ্রূপমূলক মহাকাব্য রচিত হইয়াছিল। ইহাকে Beast Epic বা জন্তুজানোয়ারের মহাকাব্য বলে। ঈশপের গল্পকাহিনী (খ্রীঃ পূঃ ৬ষ্ঠ শতক?) জানোয়ারের মহাকাব্যের জন্মদান করিয়াছিল। এই কাব্য মহাকাব্যের রীতিতেই রচিত হইত, কিন্তু সমস্ত চরিত্রই ইতর জন্তু। রেনার্ড্ নামক এক ধূর্ত শৃগাল এই মহাকাব্যের নায়ক। ইহাতে শৃগালের ধূর্ততা এবং পরিশেষে তাহার পরাজয়—ইহাই মূল বক্তব্য। অন্যান্য জীব-জন্তুও মহাকাব্যের অনুরূপ গম্ভীর নাম পাইয়াছে। নেকড়ে বাঘের নাম—য়িসেনগ্রিম, বন্য কুক্কুটের নাম—চ্যান্টিক্লার ইত্যাদি। লাতিন ভাষায় লেখা প্রাচীন জানোয়ার-মহাকাব্য—*Ecbasis Captive* অর্থাৎ 'বন্দীর পলায়ন' (৯৩০ খ্রীঃ অঃ), *Ysengrmius* (আনুমানিক ১১৫০ খ্রীঃ অঃ) ইত্যাদি। ফরাসী ভাষায় লিখিত এই জাতীয় ব্যঙ্গ-মহাকাব্যে জন্তুজানোয়ারের চরিত্র রাজা ও অভিজাতবংশকে ব্যঙ্গ-বিদ্রূপ করিবার জন্য ব্যবহৃত হইত। যেমন—শৃগাল ধর্মযাজকদের প্রতীক, নেকড়ে বাঘ ব্যারনদের চরিত্র; বলা বাহুল্য সিংহ ছিল রাজার প্রতীক। ফরাসী ভাষায় লিখিত এই জাতীয় *Le Roman de Renard* (1130-1210) এবং জার্মান ভাষায় রচিত *Reinhart Fuch* (1180) প্রভৃতি জানোয়ার-কাব্য তদানীন্তন অভিজাত সমাজকে ব্যঙ্গ করিবার জন্যই রচিত হইয়াছিল।

ইহার পর ব্যঙ্গমূলক মহাকাব্যে তুচ্ছাতিতুচ্ছ ব্যাপার ছদ্মগাম্ভীর্য অবলম্বন করিয়া পরিহাস সৃষ্টি করিত। ইতালির কবি টাসোনি-র (১৫৬৫-১৬৬৫) *La Secchia Rapita* ('চোরাই বাল্তি') নামক কাব্যে এই রীতির প্রথম সূচনা হয়। ফরাসী কবি ও সমালোচক বোয়ালো-র *Le Lutrin* (১৬৭৪-৮৩ খ্রীঃ অব্দের মধ্যে রচিত) নামক ব্যঙ্গ মহাকাব্যের বিষয়বস্তু হইতেছে,—পড়ার টেবিল কোথায় রাখা হইবে, তাহা লইয়া ধর্মযাজকদের কলহ। বাটলারের *Hudibras*-এ (১৬৬৩-১৬৭৮) পিউরিটান মতবাদকে ব্যঙ্গ করা হইয়াছে। এই শ্রেণীর কাব্যের মধ্যে আলেকজাণ্ডার পোপের *The Rape of the Lock* (1714) বা 'কুন্তল সংহার' কাব্য সবিশেষ পরিচিত। পোপ বেলিণ্ডা নাম্নী এক যুবতীর এক গুচ্ছ চূর্ণ কুন্তল খোয়া যাইবার কাহিনীকে মহাকাব্যের রীতিসম্মত উপায়ে বর্ণনা করেন। এই ঘটনা সম্পূর্ণ কাল্পনিক নহে, ইহার পশ্চাতে খানিকটা সত্য ঘটনাও আছে। লর্ড পিটার আরাবেলা ফারমোর নাম্নী এক অবিবাহিতা যুবতীর একগুচ্ছ কুন্তল বলপূর্বক কাটিয়া লওয়াতে দুই পরিবারের মধ্যে বিষম মনোমালিন্য সৃষ্টি হইয়াছিল। পোপ এই ঘটনাটিকে রীতিমত বীররসাত্মক মহাকাব্যের ছাঁদে ফাঁদিয়াছিলেন। বাংলা সাহিত্যে 'মেঘনাদবধ কাব্য'কে ব্যঙ্গ করিয়া জগদ্বন্ধু ভদ্র ১৮৬৮ খ্রীঃ অব্দের আশ্বিন মাসে বাংলা অমৃতবাজার পত্রিকায় 'ছুচ্ছুন্দরী বধ কাব্যে'র প্রথম সর্গ প্রকাশ করিয়াছিলেন। ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের 'ভারত উদ্ধার' (১৮৭৮) উৎকৃষ্ট ব্যঙ্গমহাকাব্যের সার্থক দৃষ্টান্ত।

সংস্কৃত সাহিত্যেও মহাকাব্যের দুইটি স্তরের স্পষ্ট পরিচয় পাওয়া যায়। একটি আর্ষ মহাকাব্য

( Epic of Growth ), আর একটি ঈষৎ পরবর্তী কালে রচিত আলঙ্কারিক মহাকাব্য ( Epic of Art )। বাল্মীকির রামায়ণ ও ব্যাসের মহাভারত—মাত্র এই দুইখানি আর্ষ মহাকাব্য বা মৌলিক মহাকাব্য। পাশ্চাত্য পণ্ডিতগণের মতে মহাভারত রামায়ণের পূর্বে রচিত হয়। কিন্তু অনুমান, এ সিদ্ধান্ত যথেষ্ট যুক্তিসহ নহে।[১৫] সে যাহা হউক, রামায়ণ-মহাভারত মহাকাব্যের আকার লাভ করিবার পূর্বে ballad বা লোকগাথার মধ্য দিয়া বহিয়া আসিয়াছে। ইতিপূর্বে উল্লিখিত 'দশরথ-জাতক' অনুরূপ কোন কাহিনী অবলম্বনে রচিত। কিন্তু আদিকবি ও বেদব্যাস এই সমস্ত উপকথা ও লোকগাথাকে সম্পূর্ণরূপে গ্রাস করিয়া ছোট ছোট লোক-কবিদের সমস্ত গৌরব আত্মসাৎ করিয়াছেন। রামায়ণ-মহাভারতই ভারতবর্ষের একমাত্র আর্ষ মহাকাব্য। ইহার পর যত মহাকাব্য রচিত হইয়াছে, তাহার মধ্যে দুই-একখানি ব্যতীত সমস্ত মহাকাব্য রামায়ণ অথবা মহাভারত হইতে কাহিনী ও উপাদান সংগ্রহ করিয়াছে। এই আলঙ্কারিক মহাকাব্যের প্রথম সাক্ষাৎ পাওয়া যায় অশ্বঘোষের ( খ্রীঃ ১ম শতাব্দী ) 'বুদ্ধচরিত' ও 'সৌন্দরনন্দে'। ব্রাহ্মণ অশ্বঘোষ প্রথমে হীনযান, পরে মহাযান মত অবলম্বন করিয়াছিলেন এবং বুদ্ধ-মহিমা বিষয়ক এই দুইখানি মহাকাব্য রচনা করেন। তিনি ধর্মমতে বৌদ্ধ ছিলেন বলিয়া সম্ভবতঃ রামায়ণ-মহাভারতের কাহিনী অবলম্বন করেন নাই। তারপরে কালিদাসের ( কীথের মতে ৪০০ খ্রীঃ অব্দের নিকটবর্তী সময়ে ) 'কুমারসম্ভবম্' ও 'রঘুবংশম্', ভারবির ( ৬ষ্ঠ শতাব্দী ) 'কিরাতার্জুনীয়ম্' ভট্টির ( ৭ম শতাব্দী ), 'রাবণবধ' ( ভট্টিকাব্য ), কুমারদাসের ( ৬ষ্ঠ শতাব্দী ) 'জানকীহরণ', মাঘের ( ৭ম শতাব্দীর শেষে ) 'শিশুপালবধ' প্রভৃতি কাব্য সংস্কৃত সাহিত্যে শ্রেষ্ঠ আলঙ্কারিক মহাকাব্য নামে পরিচিত। বলাই বাহুল্য, এই মহাকাব্যগুলির আকর-স্থান হইতেছে রামায়ণ ও মহাভারত। প্রাকৃত ভাষাতেও কিছু কিছু আলঙ্কারিক মহাকাব্য রচিত হইয়াছিল। আধুনিক কালে ভারতীয় ভাষায় যে সমস্ত মহাকাব্য রচিত হইয়াছে, তাহার আদর্শ অধিকাংশ স্থলেই পাশ্চাত্য মহাকাব্য হইতেই গৃহীত হইয়াছে।

**মহাকাব্যের লক্ষণ ॥**

নবীনচন্দ্র মধুসূদনের পদাঙ্ক অনুসরণ করিয়া মহাকাব্য রচনায় ব্রতী হইয়াছিলেন এবং পৌরাণিক ভারতবর্ষকে আধুনিক সমাজদর্শন, অধ্যাত্মচেতনা, নীতিবোধ প্রভৃতির পটভূমিকায় বিরাট কৃষ্ণজীবনের *Volsung Saga* রচনা করিতে প্রয়াস পাইয়াছিলেন। আধুনিক কালেও পাশ্চাত্যের কোন কোন কবি মহাকাব্য রচনা করিয়া বিস্ময় সৃষ্টি করিয়াছেন; সুতরাং নবীনচন্দ্র সেই একই পথের পথিক হইয়া এমন কোন অন্যায় করেন নাই, প্রাচীন ভারতকে আধুনিক যুগজিজ্ঞাসার দ্বারা পরিবর্তিত করিয়াও এমন কিছু অপরাধ করেন নাই। টমাস হার্ডি তাঁহার *The Dynasts* মহাকাব্যে পুরাপুরি মহাকাব্যের ছাঁদে ( কিছুটা নাটকীয় লক্ষণ স্বীকার করিয়া ) নেপোলিয়ন-যুদ্ধ বর্ণনা করিয়াছেন এবং এই ঐতিহাসিক যুদ্ধবিগ্রহে অনৈসর্গিকতার সাহায্য লইয়াছেন। নবীনচন্দ্র না হয় উল্টাটা করিতে গিয়াছিলেন, প্রাচীন কাহিনীকে ঊনবিংশ শতাব্দীর ঐতিহ্যের দ্বারা

১৫ এই লেখকের 'বাংলা সাহিত্যের ইতিবৃত্তে'র ( ১ম খণ্ড ) ৪৭৩-৭৫ পৃষ্ঠা দ্রষ্টব্য।

পরিবর্তিত করিতে চাহিয়াছিলেন। তাহাতে একটু-আধটু কালানৌচিত্যদোষ ( *anachronism* ) ঘটিলেও কাব্যের খাতিরে তাহা মানিয়া লওয়া যাইতে পারে। কিন্তু দুঃখের সঙ্গে স্বীকার করিতে হইতেছে. নবীনচন্দ্রের আদৌ মহাকবির প্রতিভা ছিল না। নবীনচন্দ্রের এই প্রতিভা বিচার করিবার পূর্বে পাশ্চাত্য ও প্রাচ্য আদর্শে মহাকাব্যের স্বরূপ ও লক্ষণ আলোচনা করা প্রয়োজন।

**পাশ্চাত্য মতে মহাকাব্য**—পাশ্চাত্য অলঙ্কারশাস্ত্রের গুরু অ্যারিস্টট্‌ল সর্বপ্রথম তাঁহার *Poetics* গ্রন্থে মহাকাব্যের প্রসঙ্গ উত্থাপন করেন। অবশ্য ট্র্যাজেডি ছিল তাঁহার মূল আলোচ্য বিষয়; শুধু ট্র্যাজেডির স্বরূপ বুঝাইবার জন্য তিনি প্রসঙ্গক্রমে মহাকাব্যের কথা বলিয়াছেন। তাই তাঁহার এই আলোচনা হইতে মহাকাব্যের পূর্ণাঙ্গ স্বরূপ বুঝা যায় না। ট্র্যাজেডি মহাকাব্য অপেক্ষা উৎকৃষ্টতর, অ্যারিস্টট্‌ল সেই কথাটাই তাঁহার *Poetics*-এর তিনটি অধ্যায়ে ( *Chaps. XXIII, XXIV. XXVI* ) বর্ণনা করিয়াছেন। তথাপি তাঁহার আলোচনা হইতে ক্লাসিক মহাকাব্যের সংজ্ঞা, রীতি ও প্রকরণ সম্বন্ধে মোটামুটি জ্ঞান সংগ্রহ করা যায়। অ্যারিস্টট্‌ল-প্রদত্ত মহাকাব্যের সংজ্ঞা:

> "As to the poetic imitation which is narrative in form and employs a single metre, the plot manifestly ought, as in a tragedy to be constructed on dramatic principles. It should have for its subject a single action whole and complete, with a beginning, a middle, and an end.…All other poets take a single hero, a single period, or an action single indeed, but with a multiplicity of parts". ( *Poetics*, XXIII )
>
> ( ভাবার্থ—সেই কাব্যই মহাকাব্য যাহাতে একই প্রকার ছন্দে কাহিনী বিবৃত হয়। ট্র্যাজেডির মত ইহার আখ্যান নাট্যলক্ষণযুক্ত হওয়া প্রয়োজন এবং সে আখ্যানটি হইবে আদি-মধ্য-অন্ত্য-যুক্ত একটি সম্পূর্ণ কাহিনী। মহাকবিরা একটি ঘটনা এবং একজন নায়ককে গ্রহণ করিলেও আরও অনেক উপকাহিনীকে মূলকাহিনীর অংশস্বরূপ ব্যবহার করিতে পারেন। )

সুতরাং অ্যারিস্টট্‌লের মতে মহাকাব্যে এই লক্ষণগুলি প্রয়োজন: (১) আদি-মধ্য-অন্ত্য-যুক্ত নাট্যধর্মী বিবৃতিমূলক পূর্ণাঙ্গ কাহিনী, (২) একজন নায়কের ঘটনা, (৩) একই প্রকার ছন্দ, (৪) প্রধান কাহিনীর অংশস্বরূপ নানা উপকাহিনী। *Poetics*-এর ২৪শ অনুচ্ছেদে তিনি বলিতেছেন যে, মহাকাব্য চারি প্রকার হইতে পারে—সরল, জটিল, নৈতিক ও করুণরসাত্মক। ট্র্যাজেডির সঙ্গে মহাকাব্যের পার্থক্য আছে। মহাকাব্যে ঘটনাগত প্রসার বা দৈর্ঘ্য দেখান সম্ভব; ট্র্যাজেডিতে সে সুযোগ নাই। কারণ ট্র্যাজেডির ঘটনা সীমাবদ্ধ ক্ষেত্রে পরিমিত সংখ্যক চরিত্রের দ্বারা রূপায়িত হয়। কিন্তু মহাকাব্যে ঘটনা অভিনীত হয় না, বিবৃত হয়; তাই ইহাতে ঘটনার পরিধি প্রয়োজনমত দীর্ঘপ্রসারিত হইতে পারে, অনেক উপকাহিনী সংযোজিত হইতে পারে। মহাকাব্যে একটি ছন্দ ব্যবহৃত হওয়া উচিত, বীরত্বব্যঞ্জক Heroic measure ( Dactylic hexameter ) মহাকাব্যের যথার্থ ছন্দ। যাঁহারা মহাকাব্যে একাধিক ছন্দ ব্যবহার করেন, অ্যারিস্টট্‌ল তাঁহাদিগকে প্রশংসা করেন নাই। মহাকাব্যের কবি নিজের কথা না বলিয়া প্রথমেই

মহাকাব্যের চরিত্রগুলিকে অবতারিত করিবেন। ট্র্যাজেডিতে অনৈসর্গিক ব্যাপারের উল্লেখ থাকিলেও মহাকাব্যেই তাহা সুস্পষ্টরূপে প্রযুক্ত হইতে পারে। এমন কি, অসম্ভব অদ্ভুত ঘটনাও মহাকাব্যে বেশ চলিয়া যায়—যাহা ট্র্যাজেডিতে সম্ভব নহে। অ্যারিস্টট্‌লের মতে ট্র্যাজেডিতে মহাকাব্যের সমস্ত গুণ বর্তমান, উপরন্তু ইহার আরও একটি বৈশিষ্ট্য আছে, যাহা মহাকাব্যের নাই। ট্র্যাজেডির অভিনয় দেখিয়া যে আনন্দ পাওয়া যায়, পাঠ করিয়াও সেই আনন্দ উপলব্ধি হয়। কিন্তু মহাকাব্যের সে সুযোগ নাই। পরিশেষে তিনি এই সিদ্ধান্তে উপনীত হন, "It plainly follows that Tragedy is higher art, attaining its end more perfectly." মহাকাব্য সম্বন্ধে অ্যারিস্টট্‌ল দীর্ঘ আলোচনা না করিলেও যেটুকু করিয়াছেন তাহা হইতেই মৌলিক মহাকাব্যের লক্ষণ বুঝা যাইতেছে।

অ্যারিস্টট্‌ল-কথিত মহাকাব্যের আদর্শ দীর্ঘকাল অব্যাহত ছিল। তাই প্রাচীন যুগে মহাকাব্য বলিতে প্রায়ই বীররসাত্মক আখ্যানকেই নির্দেশ করা হইত। কিন্তু অপেক্ষাকৃত আধুনিক কালে যে সমস্ত আলঙ্কারিক মহাকাব্য ( Epic of art ) রচিত হইয়াছে, তাহাতে সর্বদা বীরত্বের আদর্শই প্রাধান্য লাভ করে নাই। ভার্জিলের *Aeneid*-এ রাজকুমার ইনিয়াসের চরিত্র সাধুসন্তদের মতো সাত্ত্বিক গুণান্বিত হইয়া গিয়াছে, ইহাতে বীররস অপেক্ষা করুণ রসের দিকেই যেন কবির অধিকতর প্রবণতা। দান্তের *Divina Commedia*-র বিষয়বস্তু বীররসাত্মক নহে, ইহার কাহিনী ভাগবত প্রেমের আদর্শকেই গ্রহণ করিয়াছে। *Paradise Lost*-এর বিষয়বস্তু বীররসের অনুকূল নহে। অপেক্ষাকৃত আধুনিক কালে মানবসমাজের জটিলতা বৃদ্ধির ফলে মানুষের মনোভাব দ্রুত পরিবর্তিত হইয়াছে। সুতরাং হোমারীয় যুদ্ধবিগ্রহাদি পরবর্তী কালের অনেক মহাকাব্যে হ্রাস পাইয়া গিয়াছে; প্রাচীন জীবনের আদিম লক্ষণের স্থলে আধুনিক জটিল জীবন অধিকতর প্রভাব বিস্তার করিয়াছে, বিশালতার স্থানে সূক্ষ্মতা আসিয়াছে।

ইংরেজী সমালোচনার জনকস্থানীয় স্যার ফিলিপ সিড্‌নে মহাকাব্য সম্বন্ধে ১৬শ শতাব্দীর শেষার্ধে ঘোষণা করেন :

> "The Heroicall······is not onely a kinde, but the best and most accomplished kinde of Poetry. For as the image of each action styrreth and instructeth the mind, so the loftie image of such Worthies most inflameth the mind with desire to be worthy, and informs with counsel how to be worthy." ( *An Apology for Poetrie* )
>
> ( ভাবার্থ—মহাকাব্য সমস্ত কাব্যের মধ্যে শ্রেষ্ঠ, সর্বোৎকৃষ্ট সৃষ্টি। ইহার প্রত্যেকটি ঘটনা আমাদের মনকে যেমন মহৎ ভাবে উত্তেজিত করে, জ্ঞানসঞ্চার করে, তেমনি মহৎ চরিত্রের সু-উচ্চ বর্ণনা আমাদের মনে মহৎ হইবার বাসনা জাগ্রত করে, এবং তদনুরূপ আদর্শ অবলম্বন করিবার জন্য উপদেশ দিয়া থাকে। )

এখানে লক্ষ্য করা যাইবে যে, সিড্‌নে মহাকাব্যের স্বরূপ-লক্ষণ সম্বন্ধে বিশেষ কিছু না বলিয়া মানুষের নৈতিক চরিত্রের উপর মহাকাব্যের প্রভাবের বিষয়ে অধিকতর কৌতুহল দেখাইয়াছেন। ইহার কারণ, গসন নামক এক লেখক *School af Abuse* ( 1579 ) নামক পুস্তিকা লিখিয়া

তাহাতে পিউরিটান মতের বশবর্তী হইয়া সাহিত্যকে নিন্দা করেন। সিডনে তাহার উত্তর দিতে গিয়া *An Apology for Poetrie* ( ১৫৮০-৮১ খ্রীঃ অব্দে রচিত, ১৮৯৫ খ্রীঃ অব্দে প্রকাশিত ) রচনা করেন। সাহিত্য মানুষের নৈতিক জীবনকে কত উন্নত করে, তাহা প্রমাণ করিবার জন্য সিড্‌নে মহাকাব্যের নৈতিক প্রভাবের প্রতি অধিকতর গুরুত্ব দিয়াছিলেন। ইহার পরে ড্রাইডেন মহাকাব্য সম্বন্ধে আলোচনা করেন দুইটি প্রবন্ধে *Apology for Heroic Poetry and Poetic Licence* ( 1677 ), *An Essay on Heroic Plays* ( 1661 ). ইংরেজী সাহিত্যে সর্বপ্রথম ড্রাইডেন বীররসাত্মক মহাকাব্যের আনুপূর্বিক আলোচনা করেন। মহাকাব্যকে তিনি বলিয়াছেন, "A serious poem, truly such, is undoubtedly the greatest work which the soul of man is capable to perform." ( মহাকাব্য যথার্থই একটি গম্ভীর কাব্য, মানুষের শ্রেষ্ঠ সৃষ্টি। )

য়ুরোপে প্রাচীনকালে যেমন সমালোচকগণ মহাকাব্য লইয়া আলোচনা করিয়াছিলেন, তেমনি আধুনিক কালের পণ্ডিতগণও মহাকাব্য সম্বন্ধে অনেক গবেষণা করিয়াছেন। এই আলোচনায় মহাকাব্যের গঠনপ্রকৃতি, বিষয়বৈচিত্র্য এবং অন্তর্নিহিত তাৎপর্য সম্বন্ধে অনেক মূল্যবান তত্ত্ব বিবৃত ও ব্যাখ্যাত হইয়াছে। কোন একজন সমালোচক মহাকাব্যের সংজ্ঞা প্রসঙ্গে বলিয়াছেন,

> "The true epic, wherever created, will be a narrative poem, organic in structure, dealing with great characters, in a style commensurate with the lordliness of its theme, which tends to idealise these characters and actions, and to sustain and embellish its subject by means of episode and amplification." ( W. M. Dixon—*English Epic and Heroic Poetry* )
>
> ( ভাবার্থ—যে সমস্ত যথার্থ মহাকাব্য রচিত হইয়াছে, তাহার প্রধান লক্ষণ—নানা আঙ্গিকে ঘনপিনদ্ধ এমন একটি বিশাল কাহিনী যাহার চরিত্রগুলি সুমহৎ হইবে। সেই মহৎ ও বৃহদ্‌ বিষয়ের জন্য একটি গাম্ভীর্যমণ্ডিত রচনারীতি প্রয়োজন, যাহার দ্বারা চরিত্র ও কাহিনী আদর্শলোকের মহত্তর স্তরে উত্তীর্ণ হইবে। ক্ষুদ্র-বৃহৎ ঘটনা ও উপকাহিনীর দ্বারা অলঙ্কৃত ও দীর্ঘায়ত হইয়া মহাকাব্যের কাহিনী বিশালতা লাভ করে। )

উল্লিখিত সংজ্ঞা এবং অন্যান্য আলোচনা হইতে পাশ্চাত্য মতে মহাকাব্যের লক্ষণগুলি বিচার করিয়া দেখা যাইতে পারে। মহাকাব্যের বিরাট কলেবর একটা সামগ্রিক পূর্ণতা লাভ করে এই উপাঙ্গগুলির সমবায়ে—বিষয়বস্তু, আখ্যান, চরিত্র ও রচনারীতি। এই চারিটি বৈশিষ্ট্য ভিন্ন মহাকাব্য সর্বোপরি জাতীয় জীবনের প্রতীকরূপে যুগে যুগে শ্রদ্ধা পাইয়া থাকে এবং এই জাতীয় গ্রন্থ পাঠ, আবৃত্তি ও শ্রবণে চিত্তের মধ্যে বিশালতা সঞ্চারিত হয়।

পাশ্চাত্য মহাকাব্যের বিষয়বস্তু অধিকাংশ স্থানেই জাতীয় জীবনের সঙ্গে সমীভূত বীররসের আখ্যান অবলম্বন করিয়া থাকে। সমগ্র জাতির সঙ্কটমোচন, জয়লাভ, যুদ্ধবিগ্রহ প্রভৃতি গৌরবজনক ব্যাপার ইহার মূল বক্তব্য। কোন একজন বীরপুরুষ বা একাধিক মহৎ চরিত্রের

এমন গৌরবময় কাহিনী মহাকাব্যের অবলম্বন হইয়া থাকে, যাহাতে প্রত্যহের ক্ষুদ্র জীবনের বৈচিত্র্য অপেক্ষা চিরকালীন ভাবাবেগে ও মানবজীবনাদর্শ দীর্ঘস্থায়ী আসন লাভ করে। কাজেই মহাকাব্যের বিষয় যুদ্ধবিগ্রহাদিকে কেন্দ্র করিয়া গড়িয়া ওঠে, কারণ যুদ্ধবিগ্রহের মধ্যে জয়-পরাজয়ের উন্মাদনা, একটি জাতির আত্মপ্রতিষ্ঠার কথা এবং প্রতি-দিবসের তুচ্ছতার ঊর্ধ্বতর সত্তার সুস্পষ্ট পরিচয় সুদৃঢ়ভাবে ফুটিয়া ওঠে। এইজন্য মহাকাব্যে যুদ্ধবিগ্রহ কেন্দ্রীয় বিষয়রূপে বর্ণিত হয়।

অবশ্য বহু বিচিত্র ঘটনাপূর্ণ সমুদ্রযাত্রাও মহাকাব্যের বিষয় হইতে পারে—যেমন 'অডিসি'। রামায়ণের সমুদ্র অতিক্রমও এই পর্যায়ের অন্তর্ভুক্ত। সমুদ্রযাত্রা, পর্যটন, সমুদ্রাতিক্রম প্রভৃতির মধ্যে বিশালতা, বিপদসঙ্কুল উত্তেজনা ও বৈচিত্র্য থাকে বলিয়া তাহার মধ্যে সহজেই মহাকাব্যের রসসৃষ্টি সম্ভব হয়। অবশ্য সভ্যতার একটু আদিম স্তরে এই দুই ধরনের কাহিনী মহাকাব্যের বিষয়রূপে ব্যবহৃত হয়, যখন জীবনের মধ্যে এত জটিলতা প্রবেশ করে নাই, যখন মানুষের জগৎ পিরামিডের মতো বিশালতা লাভ করিয়াছিল, তাজমহলের মতো কারুকলাঋদ্ধ সৌন্দর্যবিলাসী হইয়া ওঠে নাই।[১৬] ( রামেন্দ্রসুন্দর ত্রিবেদী—'মহাকাব্যের লক্ষণ' )

কিন্তু পরবর্তী কালে আলঙ্কারিক মহাকাব্যের ( Epic of Art ) যুগ হইতে মহাকাব্যে বীররসের একচ্ছত্র আধিপত্য ক্রমেই হ্রাস পাইতে আরম্ভ করিল। ভার্জিলের 'ঈনিড' মহাকাব্যে এই নূতনত্বের প্রথম সূচনা দেখা দিল। রাজকুমার ইনিয়াস হোমারীয় যুগের চরিত্র; ইহাতে দীর্ঘ সমুদ্র যাত্রার বর্ণনাও আছে। ইহার কাহিনী ও রচনারীতিতে হোমারের প্রচুর প্রভাব রহিয়াছে এবং অগাস্টাসের নেতৃত্বে রোমসাম্রাজ্যের বিরাট ইতিবৃত্তও বর্ণিত হইয়াছে। তথাপি ইনিয়াসের মধ্যে বীররসোজ্জ্বল জীবনের উগ্র উত্তেজনা লক্ষণীয় নহে। মানবজীবন ও নিয়তি সম্বন্ধে গভীর এষণা এবং ইনিয়াসের সাত্ত্বিক ও করুণার্দ্র চরিত্র মহাকাব্যের বীর-আখ্যানের উপযুক্ত হয় নাই। ইহার পর দান্তের 'দিভিনা কোমেদিয়া' হইতে শুরু করিয়া পরবর্তী কালের অধিকাংশ মহাকাব্যে বীররসের প্রাধান্য বহুলাংশে হ্রাস পাইল। দান্তের মহাকাব্যে ভাগবত প্রেম ও মুক্তি, স্পেন্সরের 'ফেয়ারি কুইন'-এ রোমান্টিক প্রতীকাখ্যান, মিল্টনের 'প্যারাডাইজ লস্ট'-এ ইহুদী পুরাণানুযায়ী ভগবানের ন্যায়বিচার ঘোষণা প্রভৃতি তত্ত্বকথা প্রাধান্য লাভ করিল। ইদানীং জাতীয় জীবনের আদর্শে মহাকাব্যের মধ্যে আবার পুরাতনী বীররসের বিশালতা সঞ্চার করিবার চেষ্টা করা হইয়াছে বটে ( টমাস হার্ডির 'ডাইনাস্ট্‌স্' ), কিন্তু ব্যক্তিস্বাতন্ত্র্যে উজ্জ্বল গীতিকাব্যের যুগে মহাকাব্যের বিশালতা এবং বস্তুগত কাহিনীর দিকটি প্রায় লোপ পাইয়া গিয়াছে।

মহাকাব্যের প্রধান অঙ্গ—ইহার কাহিনী। একদা মানুষ গল্পরসের জন্যই মহাকাব্য পড়িত, এখনও পাঠকেরা যে বিশালকায় উপন্যাস পড়িয়া থাকে, তাহার মূলেও মহাকাব্যের গল্পরসের অনুরূপ চিরন্তন স্পৃহা বর্তমান। বলা বাহুল্য যে, মহাকাব্যের কাহিনী জাতীয় জীবনের সহিত অন্বিত হইবে। কেহ কেহ এই ধরনের জাতীয় ভাবব্যঞ্জক মহাকাব্যকে National Epic

১৬ ড্রাইডেনের মতে বীররসাত্মক নাটক ও মহাকাব্যের বিষয়বস্তু হইবে প্রেম অথবা বীরত্ব—"An Heroic play ought to be an imitation in little, of an heroic poem ; and consequently, that Love and Valour to be the subject of it." ( *Of Heroic Plays* )

বা জাতীয় মহাকাব্য বলিয়া থাকেন। কিন্তু আলঙ্কারিক মহাকাব্যের পূর্ববর্তী প্রায় সমস্ত মহাকাব্যকেই National Epic বলা যায়। বাল্মীকি-ব্যাস, হোমার, 'বিওউল্‌ফে'র কবি, প্রাচীন জার্মান মহাকাব্যের রচয়িতা—ইঁহাদের অবলম্বিত কাহিনী একটা বিশাল দেশ ও কালের সীমার মধ্যে আবর্তিত হইয়াছে। প্রাচীন গ্রীক জাতির জীবন ও সাধনা যেমন 'ইলিয়াড' ও 'অডিসি'কে কেন্দ্র করিয়া আত্মপ্রকাশ করিয়াছে, 'ঈনিডে' অগাস্টাসের যুগে রোমক জাতির প্রাণসিন্ধু কল্লোলিত হইয়াছে, রামায়ণ মহাভারতে দুই যুগের ভারতবর্ষ সমগ্র জাতির জীবনধারাকে বিকশিত করিয়াছে, তেমনি পুরাতন এ্যাংলো স্যাক্‌শন জাতি, প্রাচীন জার্মান এবং স্ক্যাণ্ডিনেভিয়া যথাক্রমে 'বিওউল্‌ফ', *Nibelungenlied* এবং *Volsung Saga* ও *Edda* প্রভৃতি মহাকাব্য এবং ঐ শ্রেণীর রচনার মধ্যে আপনাদের জাতিগত বৈশিষ্ট্যকেই ফুটাইয়া তুলিয়াছে। এমন কি, অপেক্ষাকৃত আধুনিককালে সারস্বত আকাঙ্ক্ষার বশবর্তী হইয়া যে সমস্ত মহাকাব্য রচিত হইয়াছে ('দিভিনা কোমেদিয়া', 'ফেয়ারি কুইন', 'প্যারাডাইজ লস্ট', 'আঁরিয়াদ', 'ডাইনাস্টস' প্রভৃতি), তাহাতে শুধু একজন কবির মনোভাব প্রতিফলিত হয় নাই,—এই সমস্ত ধর্মীয়, রোমান্টিক বা প্রতীকী কাহিনীতে দেশ ও কালের ছায়া পড়িয়াছে।

বিশাল বনস্পতির মতো মহাকাব্যের মূল কাহিনীটি দেশের জীবনমূল হইতে উত্থিত হইবে এবং একটি সরল পন্থাভিমুখী বীররসের কাহিনী অথবা বিশালজীবনের ভারবহনক্ষম যে-কোন আখ্যান মহাকাব্যের মূল আখ্যান হিসাবে গড়িয়া উঠিবে। যেমন—ট্রয়যুদ্ধ, অডিসিয়াসের সমুদ্রযাত্রা, ইনিয়াসের রোমসাম্রাজ্য প্রতিষ্ঠার প্রয়াস, বিওউল্‌ফের গ্রেণ্ডেল দানবের সঙ্গে জলতলে সংগ্রাম, রামচন্দ্রের লঙ্কাভিযান এবং সীতার উদ্ধার, পঞ্চপাণ্ডবের ধর্মযুদ্ধে জয়ী হইয়া ইন্দ্রপ্রস্থের সিংহাসন লাভ ইত্যাদি। এইগুলি মূল বা প্রধান কাহিনী। ঐ মূল কাহিনীকে পূর্ণতা দিবার জন্য অসংখ্য শাখাকাহিনী বনস্পতির শাখার মতো মূলকে ধারণ ও বর্ধন করিয়া থাকে। বস্তুতঃ শাখাকাহিনী বা উপকাহিনীর গুরুত্ব কিছুমাত্র হ্রাস করা যায় না। সংস্কৃত অলঙ্কার শাস্ত্রে যেমন সঞ্চারিভাবের সহযোগিতা না পাইলে স্থায়িভাব উৎকৃষ্ট রসে পরিণতি লাভ করিতে পারে না, সেই রূপ উপকাহিনীর সহযোগিতা ব্যতীত মহাকাব্যের মূল কাহিনী পূর্ণতা পায় না। এমন কি কোন কোন সময়ে মূল কাহিনীটি শাখা কাহিনীর দ্বারাই রমণীয়তা প্রাপ্ত হয়, বৈচিত্র্য লাভ করে।

মহাকাব্যের কাহিনীর সীমা কতদূর সম্প্রসারিত হইতে পারে, তাহা লইয়াও নানা আলোচনা হইয়াছে। অ্যারিস্টট্‌লের মতে মহাকাব্যের কাহিনী হইবে "of such a length as can be read in a day"—কাহিনীটি এমন হওয়া চাই যাহা একদিনে পড়িয়া শেষ করা যায়। মিনটুর্নোর মতে মহাকাব্যে একবৎসরের অধিক ঘটনা না থাকাই ভাল। আবার জিরল্‌ডি বলেন, মহাকাব্যে নায়কের সমগ্র জীবন বর্ণিত হওয়া প্রয়োজন। পাশ্চাত্য মহাকাব্যের কাহিনীগত কালপরিমাণ অধিকাংশ স্থলে খুব দীর্ঘ নহে। মোট ঊনপঞ্চাশ দিনের ঘটনা ইলিয়াডের বিষয়; তাহার মধ্যে একুশ দিনের ঘটনা প্রথম সর্গেই বিবৃত হইয়াছে। 'বিওউল্‌ফে'র প্রথম ভাগে মাত্র পাঁচদিনের ঘটনা এবং দ্বিতীয়ভাগে একদিনের ঘটনা বর্ণিত হইয়াছে। অবশ্য ভারতীয় মহাকাব্যের কাল-পরিমাণ মহাকাব্যোচিত বিশালতা লাভ করিয়াছে। রামায়ণ-মহাভারতের মূল ঘটনা দীর্ঘবিস্তারী—যদিও লঙ্কাভিযান ও কুরুক্ষেত্র মহাসমরের (যাহা মূলঘটনার কেন্দ্রবিন্দু) কালপরিমাণ

অতিশয় দীর্ঘ নহে। যাহা হউক মহাকাব্যের কাহিনী দীর্ঘ ও শাখাপ্রশাখা সমন্বিত হইলেও তাহার মধ্যে একটা আদিম সরলতা লক্ষ্য করা যাইবে। তাই ইহাতে প্রচুর অনৈসর্গিক ব্যাপার অক্লেশে স্থান লাভ করে।[১৭]

মহাকাব্যের বিষয়বস্তু যেমন একটা দেশ ও সমাজকে কেন্দ্র করিয়া গড়িয়া ওঠে, তেমনি ইহার সমস্ত ঘটনাকে নিয়ন্ত্রিত করে একটি চরিত্র,—তাহাকে নায়ক চরিত্র বলা হয়। এই নায়ক চরিত্র কাব্যের কেবল একটি চরিত্র রূপেই বর্ণিত হয় না, সমগ্র জাতির মানসসম্ভূত জীবন ও সাধনার মূর্ত বিগ্রহরূপেই আবির্ভূত হয়। তাই নায়কের সাফল্য বা জয়লাভই মহাকাব্যের মূল বক্তব্য। এ্যাকিলিস, ইনিয়াস, বিওউল্‌ফ, রামচন্দ্র, যুধিষ্ঠির—ইহাদের জয় বর্ণনাতেই কাব্যের সার্থকতা। অবশ্য কোন কোন ক্ষেত্রে নায়কের মৃত্যুও বর্ণিত হইতে পারে। যেমন প্রাচীন জার্মান মহাকাব্য *Nibelungenlied*; ইহার নায়ক নাইবেলুন্‌জেন্‌ মহাকাব্যের প্রথমার্ধে নিহত হইয়াছেন। দ্বিতীয়ার্ধে তাঁহার পত্নী ক্রিম্‌হিল্ড স্বামী-হন্তারকদের বিরুদ্ধে চূড়ান্ত প্রতিশোধ লইয়াছেন। যাহা হউক, নায়কের জয়েই মহাকাব্যের সিদ্ধি; নায়ক যেখানে জাতীয় জীবনের প্রতিভূ, সেখানে এরূপ না হইয়াই পারে না, এবং সেই জন্য অধিকাংশ মহাকাব্যের নায়ক বীর যোদ্ধা। প্রচণ্ড কর্মৈষণা, এবং ঘটনাবর্তে ঝাঁপাইয়া পড়িয়া সংঘাত-সংঘর্ষের মধ্যে সুদৃঢ় থাকিয়া সুকঠিন বীর্যের দ্বারা সুমহৎ কল্যাণ লাভই নায়ক চরিত্রের প্রধান উদ্দেশ্য।

টাসোর মতে মহাকাব্যের নায়ক "should be perfectly virtuous"—মহাকাব্যের চরিত্র হইবে অপাপবিদ্ধ। কিন্তু ড্রাইডেনের মতে, "it is not necessary that the manners of the hero should be immaculate." মহাকাব্যের নায়ক যে পবিত্র চরিত্র হইবে, এমন কোন কথা নাই। ড্রাইডেনের অনুমানই ঠিক। মহাকাব্যের নায়ক আদর্শলোকের জ্যোতির্ময় বিগ্রহ নহে; আকারে-প্রকারে সে চরিত্র সাধারণ মানুষ অপেক্ষা বৃহৎ হইতে পারে, কিন্তু তাহাকে সর্বোপরি মানবিক গুণান্বিত হইতে হইবে। রামচন্দ্র, অর্জুন-যুধিষ্ঠির, অ্যাকিলিস-হেকটর—ইহারা আদর্শলোকে উপনীত হইলেও মানবগুণ বর্জিত নহেন; বরং মানবগুণই ইহাদিগকে, জগৎ ও জীবনধারার নানা পরিবর্তন সত্ত্বেও, মানুষের নিকট-আত্মীয়ে পরিণত করিয়াছে।[১৮] ইনিয়াসের চরিত্রে এই মানবগুণ অপেক্ষা সাত্ত্বিকগুণ অধিকতর প্রাধান্য পাইয়াছে। অবশ্য পরবর্তী কালে রামচন্দ্র যখন বীরনায়কের পদ ত্যাগ করিয়া বিষ্ণুর অবতারে পরিণত হইলেন, তখন তাঁহারও মানবধর্ম বহুলাংশে হ্রাস পাইল এবং রামায়ণ মহাকাব্য হিন্দুর ধর্মগ্রন্থে রূপান্তরিত হইল। সে যাহা হউক, বিশুদ্ধ ট্র্যাজিক চরিত্রের মতো মহাকব্যের সমস্ত চরিত্রই "above common level"

১৭ ড্রাইডেন মহাকাব্যে অলৌকিক ব্যাপারের বিশেষ সমর্থন করিতেন:
"An heroic poet is not tied to a bare representation of what is true or exceeding probable; but that he may let himself loose to visionary objects, and to the representation of such things as depending not on sense, and therefore not to be comprehended by knowledge may give him a free scope for imagination." (*Of Heroic Plays*)

১৮ প্রথমে রামচন্দ্র 'heroic poem'র পার্থিব নায়ক ছিলেন। পরে তিনি নানা পরিবর্তনের মধ্য দিয়া দেবলোকে উন্নীত হইলেন। কি করিয়া তিনি মর্ত্যসীমা ছাড়াইয়া স্বর্গীয় হইয়া উঠিলেন, সে বিষয়ে এই লেখকের 'বাংলা সাহিত্যের ইতিবৃত্তে'র (১ম) ৪৭৭-৪৮০ পৃষ্ঠায় আলোচনা করা হইয়াছে।

হওয়া প্রয়োজন; এমন কি নায়কের প্রতিবাদী খল, দানব, শত্রুর চরিত্রও বড় আকারে অঙ্কিত হওয়া চাই। রামায়ণের রাবণ, মহাভারতের দুর্যোধনাদি ধার্তরাষ্ট্রগণ, 'বিওউল্‌ফে'র গ্রেণ্ডেল, *Nibelungenlied*-এর ক্রিমহিল্ড প্রভৃতি চরিত্র তাহার প্রধান দৃষ্টান্ত।[১৯] মানবধর্মের সঙ্গে অসাধারণ গুণ মিশিয়া গিয়া মহাকাব্যের চরিত্রগুলিকে দেশকালের অধীন করিয়াও তাহা হইতে মুক্তি দিয়া থাকে। তাই অতীতের সহিত ভবিষ্যতের রাখীবন্ধন সম্ভব হয়।[২০]

মহাকাব্যের রচনারীতি নানা দিক দিয়া উল্লেখযোগ্য। রচনারীতির গুণেই মহাকাব্য মহাকাব্যত্ব লাভ করিয়া থাকে। যাহাকে মহাকাব্যোচিত গাম্ভীর্য (Epic grandeur) বলে, অর্থাৎ ভাষা, ছন্দ, অলঙ্কার ও চিত্রকল্প প্রয়োগের দ্বারা একটা বৃহৎ মনোভাব ও বিস্ময়রস সৃষ্টির দুরূহ শিল্পসাধনা—তাহা না থাকিলে বিষয়বস্তু ও চরিত্র যতই মহৎ হোক না কেন, মহাকাব্যের বিশালতা সৃষ্টি করিতে পারে না। মহাকাব্যের ভাষার মধ্যে অতিশয় সরলতার সঙ্গে কখনও কখনও আভিধানিক দুরূহতা, ও অপ্রচলিত প্রাচীনতার চিহ্ন থাকে। মহাকাব্যের বিষয়টি সাধারণ জীবন অপেক্ষা দূরতর, উচ্চতর ব্যাপার—এই বিশেষ পটভূমিকা সৃষ্টির জন্য ভাষার মধ্যে কিছু কিছু কঠিনতা আপনা আপনি আসিয়া যায়। ঘটনাকে একটা প্রাচীন ও পৌরাণিক পরিমণ্ডল দিবার জন্য মহাকবিগণ ইচ্ছা করিয়াই প্রচলিত প্রাচীন ভাষার সাহায্য লইতেন। উপরন্তু ভাষার শব্দঝঙ্কার ও ছন্দপ্রকরণের মধ্যে একদিকে যেমন ক্লাসিক সংযম থাকিবে, তেমনি আবার অপরদিকে লোকজীবনের অনুরূপ বাচনভঙ্গী থাকাও বিচিত্র নহে। মিলটন অমিত্রাক্ষর ছন্দের সাহায্যে মহাকাব্য রচনা করিবার পর সেই আদর্শই পরবর্তী কালে গৃহীত হইয়াছে। পূর্বতন মহাকবিরা ভাষা ও ছন্দের মধ্যেও সেই গাম্ভীর্য রক্ষা করিতেন। তবে আর্ষ-মহাকাব্য বা মৌলিক মহাকাব্যের ভাষা ও ছন্দের মধ্যে অত্যন্ত বাঁধাবাঁধি নিয়মের সঙ্গে কিছু কিছু শিথিলতাও ছিল, কারণ ঐ যুগের মহাকাব্য লোকমানসের অধিকতর নিকটবর্তী হইত। কিন্তু পরে আলঙ্কারিক মহাকাব্য সারস্বত সমাজের জন্য রচিত হইয়াছিল বলিয়া ইহার ভাষাভঙ্গিমা ও ছন্দপ্রকরণের মধ্যে সুকঠোর নিয়মানুগত্য ও ক্লাসিক সংযম অধিকতর প্রকট হইয়া পড়ে, যাহার প্রতিক্রিয়ায় ব্যঙ্গ-মহাকাব্যের (Mock Heroic Epic) সৃষ্টি হইয়াছিল। মৌলিক ও আলঙ্কারিক মহাকাব্যের চিত্রকল্প ও অলঙ্কারের মধ্যে উপমা অলঙ্কার বিশেষভাবে উল্লেখযোগ্য। মহাকাব্যের উপমার মধ্যে দীর্ঘবিস্তারী আদি-অন্ত বিশিষ্ট পূর্ণাঙ্গ চিত্র থাকে। লীরিক কবিতার উপমার সঙ্গে ইহার একটা মৌলিক পার্থক্য আছে। গীতিকাব্যের উপমা কবিমানসের অন্তর্লোক হইতে জন্মলাভ করে বলিয়া ইহাতে খুঁটিনাটি চিত্রকল্প অনুসৃত হয় না; ব্যঞ্জনা, আভাস বা দুটি একটি রেখাচিত্রের সাহায্যে পূর্ণ চিত্রের ছায়ামূর্তি সৃষ্টি গীতিকাব্যের অলঙ্করণের বৈশিষ্ট্য।

১৯ দণ্ডী 'কাব্যাদর্শে' প্রতিনায়ক চরিত্রের গুরুত্ব স্বীকার করিয়াছেন। যথা—

বংশবীর্যশ্রুতাদীনি বর্ণয়িত্বা রিপোরপি।

তজ্জয়ান্নায়কোৎকর্ষকথনং চ ধিনোতি নঃ॥ (প্রথম পরিঃ, ২২ শ্লোক) (অনুঃ—কবি প্রতিনায়কের বংশবীর্য ও বিদ্যাবল প্রথমে ব্যাখ্যা করেন। তাহার পরে প্রতিনায়কের পরাজয় ঘটাইয়া নায়কের মহোৎকর্ষ ফুটাইয়া তোলেন।

২০ "The structure of epic is often like a great arch through which on one side the past may be seen on the other the future."—Cassell's *Encyclopaedia of Literature*, Vol. I

মহাকাব্যের বস্তুগত অলঙ্করণের জন্য উপমা ও অন্যান্য আলঙ্কারিক চিত্রকল্পগুলিকে পুরা আকারে অঙ্কিত করিতে হয়। শুধু একটা উপমাতেও হয়তো সব চিত্রটি ফুটাইয়া তোলা যায় না, তখন মালোপমায় মালা গাঁথিয়া নানা দিক দিয়া ছবিটিকে পূর্ণরূপ দেওয়া হয়। এই কৌশলটি প্রাচীন, মধ্যযুগীয় এবং আধুনিক মহাকাব্যে অনুসৃত হইয়াছে। অবশ্য রোমান্টিক ধরনের মহাকাব্যে ( স্পেন্সারের 'ফেয়ারি কুইন' এবং কীট্সের 'হাইপেরিয়ান' ) রোমান্টিক চিত্রকল্প অধিকতর অনুসৃত হইয়াছে। যে যাহা হউক, মহাকাব্য বলিতে পাঠকের মনে যে শ্রদ্ধা ও বিস্ময়বোধ জাগ্রত হয়, ইহার রচনাভঙ্গীর বিশিষ্টতাই তাহার জন্য প্রত্যক্ষতঃ দায়ী।

মহাকাব্যের সর্বশেষ লক্ষণটি ইহার শ্রেষ্ঠ লক্ষণ—ইহার বিশালতা, জীবন সম্বন্ধে বিরাট তাৎপর্য, যাহাকে 'মহাকাব্যের আত্মা' বলে,—ইহা মহাকাব্য-পাঠকের একমাত্র ফলশ্রুতি, মহাকবির শ্রেষ্ঠ পুরস্কার। পৃথিবীর সমস্ত মহাকাব্য, তা সে পুরাতন ব্রিটেনের অর্ধবর্বর মানব-দানবের ভয়াবহ যুদ্ধই হোক, আর হেলেনীয় বিশ্বের জাতীয় গৌরবজ্ঞাপক ট্রয়-যুদ্ধই হোক, অথবা রামায়ণ-মহাভারতের "যতোধর্মস্ততোজয়ঃ"-ই হোক—প্রত্যেক মহাকাব্যের মধ্যেই মানবজীবন সম্বন্ধে একটা বিশালতা থাকে। সমাজ ও জীবনের নানা পরিবর্তন সত্ত্বেও কয়েকখানি মহাকাব্য যে এখনও বাঁচিয়া আছে, তাহার কারণ কি? কাহিনীর বৈচিত্র্য, না চরিত্রের মহত্ব? এই সমস্তকে এক সঙ্গে লইয়া মহাকাব্যের একটি সামগ্রিক অনুভূতি বা আবেদন আছে। মানুষের মহত্ত্ব, বীরত্বের সুকঠোর আদর্শ, দেশ ও সমাজের জন্য চূড়ান্ত দুঃখবরণ, পুরুষের সুমহৎ কীর্তি, রমণীর পাতিব্রত্য ও গৃহসংসার নিষ্ঠা, নীচাশয় খল ব্যক্তির ঘৃণ্য ক্রিয়াকলাপ —সমস্ত কিছুকে সঙ্গে লইয়া মহাকাব্যের দিগ্‌দিগন্তে অভিযান; এই সমস্ত সমবাদী ও বিষমবাদী জীবনযাত্রার মধ্যে মানবসংসারের এমন একটা রূপ বিকশিত হইয়াছে, যাহার ভূগোল নাই, ইতিহাস নাই। সেই বৃহৎ জীবনের বিশাল গভীর সুরটি কালান্তরের মানুষের কানে যুগান্তরের বার্তা পৌছাইয়া দেয়। যে-কোন যথার্থ মহাকাব্য—তা' সে আদিম মহাকাব্যই ( Primitive Epic ) হোক, আর অলঙ্কৃত মহাকাব্যই ( Ornate Poetry ) হোক, প্রত্যেকটির মধ্যে সেই বিশাল অনুভূতি প্রত্যক্ষভাবেই উপলব্ধি করা যায়। নাটক, গীতিকাব্য, আখ্যানকাব্য ও কথাসাহিত্যের বিস্ময়কর বৈচিত্র্য ও বিপুল প্রভাব সত্ত্বেও এই বিশালতাবোধ এখনও মহাকাব্য ভিন্ন সাহিত্যের অন্য কোন বিভাগে এরূপ মর্যাদা লাভ করিতে পারে নাই।

**প্রাচ্যমতে মহাকাব্য**—আমরা বর্তমান ক্ষেত্রে প্রাচ্য আদর্শ বলিতে সংস্কৃত মহাকাব্যের আদর্শকেই গ্রহণ করিতেছি। প্রাচ্যের সাহিত্যের মধ্যে চৈনিক সাহিত্য সুপ্রাচীন। তাং বংশের ( ৬০০-৯০৭ খ্রীঃ অঃ ) শাসনকালে চীন সাহিত্য সর্বপ্রথম উৎকর্ষ লাভ করে; অবশ্য ইহার বহু পূর্ব হইতে ( ১২শ খ্রীঃ পূঃ ) চৈনিক সাহিত্যের উল্লেখ পাওয়া যাইতেছে। হান বংশের বিরাট ইতিহাস রচনা খ্রীস্ট পূর্বাব্দ হইতে আরম্ভ হইলেও মহাচীনে মহাকাব্যের বিশেষ কোন উল্লেখ নাই। ছোট ছোট গীতিকবিতাই চৈনিক সাহিত্যের সম্পদ্।

প্রাচীন ইরাণী সাহিত্যের ( 'জেন্দাবেস্তা' ভিন্ন ) বিশেষ কোন দৃষ্টান্ত পাওয়া যায় না। পহ্লবী সাহিত্যে 'য়াৎকার-ই-জারিয়ানা' ( ৬০০ অব্দ ) এবং 'কারনামাক্-ই-আর্তখসির' ( ৬০০ অব্দ ) নামক আখ্যানে বীররসের বর্ণনা থাকিলেও মহাকাব্যের কোন লক্ষণ নাই। ইরাণে আরব

মুসলমানের প্রভাবের পর ফারসী ভাষায় মহাকবি ফের্দৌসী ( আনুমানিক ৯৪০-১০২০ খ্রীঃ অব্দঃ ) 'শাহ্‌নামা' নামক মহাকাব্যে পারস্য রাজাদের কীর্তিকাহিনী বর্ণনা করেন ; সোহ্‌রাব-রুস্তমের গল্প ইহার অন্তর্গত। এই মহাকাব্য একাধারে কাব্য ও ইতিহাস। ফের্দৌসীর যশে ফারসী সাহিত্য এমন ভাবে আচ্ছন্ন হইয়া গিয়াছিল যে, এই ভাষায় আর কেহ সাহসের সঙ্গে মহাকাব্য রচনায় অগ্রসর হন নাই। ১৬শ শতাব্দীর আর একজন কবি জামের হাতিফি ( Hatifi of Jam ) মহাকাব্য লিখিয়া কিছু খ্যাতি লাভ করিয়াছিলেন।

ফারসী ভাষায় মহাকাব্য রচনা আরম্ভ হইবার পূর্বেই সংস্কৃত সাহিতে মহাকাব্য রচনার পালা শেষ হইয়া গিয়াছিল। সংস্কৃতে মহাকাব্য যেমন বিশিষ্ট স্থান লাভ করিয়াছে, তেমনি মহাকাব্য বিষয়ক আলোচনাও কাব্যরসিকের বিচারবুদ্ধিকে জাগ্রত করিতে সাহায্য করিয়াছে। এই বিষয়ে আলোচনা করিবার জন্য আমরা প্রধানতঃ দণ্ডীর 'কাব্যাদর্শ' এবং বিশ্বনাথ কবিরাজের 'সাহিত্যদর্পণে'র সাহায্য লইতেছি।

দণ্ডীর ( ৯ম শতাব্দীর পূর্বে ) 'কাব্যাদর্শ' অনুসারে মহাকাব্যের লক্ষণ[২১]—

সর্গবন্ধো মহাকাব্যমুচ্যতে তস্য লক্ষণম্ ।
আশীর্নমস্ক্রিয়া বস্তুনির্দেশো বাপি তন্মুখম্ ॥১৪
ইতিহাস কথাভুতমিতরদ্বা সদাশ্রয়ম্ ।
চতুর্বর্গ ফলায়ত্তং চতুরোদাত্ত নায়কম্ ॥১৫
নগরার্ণবশৈলর্তুচন্দ্রার্কোদয় বর্ণনৈঃ ।
উদ্যানসলিলক্রীড়া মধুপানরতোৎসবৈঃ ॥১৬
বিপ্রলম্ভৈর্বিবাহৈশ্চ কুমারোদয়বর্ণ নৈঃ ।
মন্ত্রদূত প্রয়াণাজিনায়কাভ্যুদয়ৈরপি ॥১৭
অলঙ্কৃতসংক্ষিপ্তং রসভাব নিরন্তরম্ ।
সর্গৈরনতিবিস্তীর্ণৈঃ শ্রব্যবৃত্তৈঃ সুসন্ধিভিঃ ॥১৮
সর্বত্র ভিন্ন বৃত্তান্তৈরুপেতং লোকরঞ্জনম্ ।
কাব্য কল্পান্তরস্থায়ী জায়তে সদলঙ্কৃতি ॥১৯

বংশবীর্য শ্রুতাদীনি বর্ণয়িত্বা রিপোরপি ।
তজ্জয়ান্নায়কোৎকর্ষ কথনং চ ধিনোতি নঃ ॥২২

( কাব্যাদর্শ, প্রথম পরিচ্ছেদ )

২১ ১৮শ শ্লোকের 'সর্গৈরনতিস্তীর্ণৈঃ'-এর টীকা--"অষ্টানূনত্রিংশদনধিকত্বং সূচিতং ভবতি। তদুক্তমীশান-সংহিতায়াম্—অষ্টসর্গান্নতুন্যূনং ত্রিংশৎসর্গাচ্চ নাধিকম্। মহাকাব্য প্রযোক্তব্যং মহাপুরুষ কীর্ত্তিযুক্। ইতি"

অর্থাৎ আট সর্গের কম নয়, ত্রিশ সর্গের বেশি নয়। 'ঈশানসংহিতায় বলা হইয়াছে, যে আট সর্গের কম চলিবে না, ত্রিশ সর্গের বেশিও চলিবে না।

**অনুবাদ :**

'সর্গবন্ধ মহাকাব্য', বলিতেছি তাহার লক্ষণ ;
আশীর্বাদ, নমস্কার, নায়কাদি বস্তু উল্লিখন,—
এ তিনের অন্যতম সর্গবন্ধে প্রারম্ভিক বাণী ;
ইতিহাস উপজীব্য, কিংবা অন্য মহৎ-কাহিনী।
চতুর্বর্গ ফলবান্ মহাবৃক্ষ 'সর্গবন্ধ' নাম,
উদাত্ত ধীমান ধীর এই কাব্যে নায়ক প্রধান।
কবির লেখনী মুখে ফুটে মহাকাব্য দেহময়,
নগর, পর্বত কত, কত চন্দ্রসূর্যের উদয়।
ফোটে নানা বর্ণে পূর্ণ ছয় ঋতু, ভীম মহার্ণব,
উদ্যান-সলিল-ক্রীড়া, মধুপান, সুরত-উৎসব,
দূতযাত্রা, কূটনীতি মন্ত্রণা ও সংগ্রাম ভীষণ,
পুত্রজন্মোৎসব, বিপ্রলম্ভ, কত বিবাহ মিলন।
ঘটনাপ্রবাহ বহে, নায়কের অভ্যুদয় ঘিরে,
বহু স্কন্ধ সর্গবন্ধ পল্লবিয়া বেড়ে ওঠে ধীরে।
নিরন্তর নানাভাবে নানা রসে ঘাতপ্রতিঘাত,
অলঙ্কারে অলঙ্কৃত ছন্দেতে ঝঙ্কৃত পদপাত।
অনতিবিস্তীর্ণ তার এক সর্গ শেষ হয়ে আসে,
ইঙ্গিতে শ্রোতার কর্ণে ভাবী কাহিনীর সুর ভাসে।
সর্গান্তে ছন্দের লয় শ্লথ হয় বিরামের তালে,
তারি মাঝে কাহিনীর স্রোত বহে নূতন কল্লোলে।
লোকচিত্ত রঞ্জে নিত্য এই সর্গবন্ধ কাব্যগতি,
কল্পান্তজীবী সে ধরি চিত্তচমৎকারী-অলঙ্কৃতি।[২২]

'সাহিত্যদর্পণ'-ধৃত মহাকাব্যের লক্ষণ—

সর্গবন্ধো মহাকাব্যং তত্রৈকো নায়কঃ সুরঃ।
সদ্বংশঃ ক্ষত্রিয়োবাপি ধীরোদাত্তগুণান্বিতঃ ॥
একবংশভবা ভূপাঃ কুলজা বহবোঽপি বা।
শৃঙ্গারবীরশান্তানামেকোঽঙ্গীরস ইষ্যতে ॥
অঙ্গানি সর্বেঽপি রসাঃ সর্বে নাটকসন্ধয়ঃ।
ইতিহাসোদ্ভবং বৃত্তমন্যদ্বা সজ্জনাশ্রয়ম্ ॥

২২ অধ্যাপক শ্রীযুক্ত কেশবচন্দ্র চক্রবর্তী, এম-এ, কাব্যতীর্থ, সাহিত্যশাস্ত্রী মহাশয় কৃত অনুবাদের পাণ্ডুলিপি হইতে গৃহীত এবং তাঁহার অনুমতিক্রমে মুদ্রিত।

চত্বারস্তস্য বর্গাঃ স্যুস্তেষ্বেকঞ্চ ফলং ভবেৎ।
আদৌ নমস্ক্রিয়াশীর্বা বস্তুনির্দেশ এব ব॥
কচিন্নিন্দা খলাদীনাং সতাঞ্চ গুণকীর্তনম্।
একবৃত্তময়ৈঃ পদ্যৈরবসানেঽন্যবৃত্তকৈঃ॥
নানাবৃত্তময়ঃ কাপি সর্গঃ কশ্চন দৃশ্যতে।
সর্গান্তে ভাবিসর্গস্য কথায়াঃ সূচনং ভবেৎ॥
সন্ধ্যা-সূর্যেন্দু-রজনী-প্রদোষ-ধ্বান্ত-বাসরাঃ।
প্রাতর্মধ্যাহ্ন-মৃগয়া-শৈলর্তু-বনসাগরাঃ॥
রণপ্রয়াণোপযম মন্ত্র পুত্রোদয়াদয়ঃ।
বর্ণনীয়া যথাযোগং সাঙ্গোপাঙ্গা অমী ইহ॥
কবের্বৃত্তস্য বা নাম্না নায়কস্যোত্তরস্য বা।
নামাস্য সর্গোপাদেয়-কথয়া সর্গনাম তু॥

(ভাবার্থ: সর্গবন্ধে রচিত কাব্যের নাম মহাকাব্য। একজন সদ্বংশজাত ক্ষত্রিয় বা অনুরূপ কোন বংশজাত ধীরোদাত্ত গুণান্বিত ব্যক্তি ইহার নায়ক। যদি একাধিক ব্যক্তি নায়ক হয়, তাহা হইলে তাহাদিগকে একই ক্ষত্রিয় বংশজাত হইতে হইবে। শৃঙ্গার, বীর ও শান্ত—এই তিনের যে-কোন একটি 'অঙ্গিরস' হইবে। ইহার সর্বাঙ্গে রস থাকিবে এবং নাটকবন্ধও ('পঞ্চসন্ধি') থাকিবে। (কোন কোন মতে করুণরসও অঙ্গিরস হইতে পারে।) উপাখ্যানটি হইবে ঐতিহাসিক অথবা সজ্জনাশ্রয়ী। মহাকাব্যে চতুর্বর্গের বর্ণনা থাকিবে; এই চারি বর্গের মধ্যে একটি বর্গ মুখ্য ফল হিসাবে বর্ণিত হইবে।

প্রথমে নমস্ক্রিয়া, আশীর্বাদ অথবা বস্তুনির্দেশ; কখনও খল চরিত্রের নিন্দা, সতের গুণকীর্তন থাকিবে। ইহাতে একই প্রকার ছন্দ থাকিবে, সর্গের শেষে অন্য ছন্দ থাকিতে পারে। প্রতিসর্গে অন্ততঃ পঁচিশটি শ্লোক থাকিবে, কিন্তু কোন সর্গেই তিনশত শ্লোকের অধিক থাকিতে পারিবে না। আটটির অধিক সর্গ থাকা আবশ্যক। (কাহারও মতে, ত্রিশের অধিক সর্গ থাকিবে না।) কোন কোন কাব্যে একটি সর্গ নানাবৃত্তময় অর্থাৎ নানা ছন্দোযুক্ত হইতে পারে (যথা—কিরাতার্জুনীয়ম্-এর ৫ম সর্গ; শিশুপালবধের ৪র্থ সর্গ)। সর্গান্তে ভাবী সর্গের আভাস থাকিবে। সন্ধ্যা, সূর্যচন্দ্র, রজনীপ্রদোষ, অন্ধকার, দিবা, প্রাতঃ, মধ্যাহ্ন, মৃগয়া, শৈল, স্বর্গ পুরী ও পথ, রণযাত্রা, বিবাহ, মন্ত্রণা, পুত্রজন্ম এবং সাঙ্গোপাঙ্গের (অর্থাৎ মন্ত্রী, সেনাপতি প্রভৃতি) বর্ণনা থাকিবে। কবি বা আখ্যান বা নায়কের নামানুসারে মহাকাব্যের নামকরণ হইবে, বা সর্গের মধ্যে বর্ণিত বিষয়ের অনুসারেও কাব্যের নামকরণ হইতে পারে।)

এই আলোচনা হইতে মোটামুটি বুঝা যাইতেছে যে, সংস্কৃত আলঙ্কারিকগণ মহাকাব্যের বহিরঙ্গগত কলাকৌশল লইয়া অধিকতর ব্যস্ত হইয়াছিলেন। কয়টি শ্লোক, কত সর্গ, কি কি

অঙ্গিরস, নায়ক চরিত্র, প্রতিনায়ক চরিত্র, নানাপ্রকার অপ্রাসঙ্গিক খুঁটিনাটি বর্ণনা—আলঙ্কারিকগণ এই সব ব্যাপারের নিপুণ বর্ণনা করিয়াছেন। কিন্তু মহাকাব্যের আখ্যানগত ঐক্য, নাটকীয়তা, উপাখ্যানের সহিত মূল আখ্যানের সমন্বয়, নায়কচরিত্রের, ক্রিয়াকর্ম, আদর্শ-উদ্দেশ্য এবং রচনারীতি সম্বন্ধে কোন মৌলিক চিন্তাধারা লক্ষ্য করা যাইতেছে না। অঙ্গিরস বলিতে যাহা নির্দেশ করা হইয়াছে, তন্মধ্যে শৃঙ্গাররসকে অঙ্গিরস করিলে মহাকাব্যোচিত বিশালতা সৃষ্টি হইতে পারে না, তাহা আমাদের আলঙ্কারিকগণ বুঝিতেন না। অবশ্য ভারতের মহাকাব্য পাশ্চাত্য মহাকাব্যের মতো শুধু বীররসের কাহিনী নহে। করুণরসার্দ্র রামায়ণ এবং শান্তরসের মহাভারত যে মহাকাব্য হইয়াছে, তাহার কারণ ইহার সহিত বিশাল জীবনবোধ ও বীররস অঙ্গাঙ্গিভাবে জড়িত হইয়া গিয়াছে। আলঙ্কারিকগণ ছন্দ, সর্গসংখ্যা, শ্লোকের পরিমাণ, বর্ণনার ধারা, নায়ক চরিত্রের নানা বৈচিত্র্য, ধর্মার্থকামমোক্ষ ফললাভ —প্রভৃতি সম্বন্ধে সুবিস্তৃত নির্দেশ দিয়াছেন। কিন্তু সূক্ষ্মাতিসূক্ষ্ম নির্দেশ সত্ত্বেও তাঁহাদের আলোচনা হইতে মহাকাব্যের অন্তরঙ্গ পরিচয় লাভ করা যায় না। একমাত্র দণ্ডীর 'কাব্যাদর্শ' ধৃত শ্লোকে মহাকাব্যের বৃহৎ স্বরূপ খানিকটা ধরা পড়িয়াছে। প্রতিনায়কের প্রতি তিনি যে অবিচার করেন নাই, ইহাতে তাঁহার বিচারবুদ্ধির প্রশংসা করিতে হয়।[২৩] আলঙ্কারিকদের আবির্ভাবের পূর্বে রামায়ণ-মহাভারত রচিত হইয়াছিল; আলঙ্কারিক আদর্শ সূক্ষ্মভাবে অনুসৃত হইলে এই দুই অমর মহাকাব্য কতদূর অমরত্ব লাভ করিতে পারিত, তাহাতে গভীর সন্দেহ আছে। যাহা হউক কালিদাস হইতে আরম্ভ করিয়া মাঘ-ভারবি পর্যন্ত—সমস্ত মহাকবি আলঙ্কারিকদের সূত্রানুসারে ধীরোদাত্ত বীরপুরুষ অথবা সদ্বংশজাত ক্ষত্রিয়ের কাহিনী অবলম্বন করিয়াছেন এবং তাঁহাদের অঙ্গুলিসঙ্কেতে "উদ্যানসলিলক্রীড়া মধুপান রতোৎসব" এবং "সন্ধ্যা-সূর্যেন্দুরজনীপ্রদোষ-ধ্বান্ত-বাসর-প্রাতর্মধ্যাহ্ন-মৃগয়া" প্রভৃতি বর্ণনা করিয়াছেন। তাঁহারা "নায়কোভ্যুদয়" বর্ণনা করিয়া নিজেরাও চতুর্বর্গ ফললাভ করিয়াছেন এবং পাঠক-শ্রোতাকেও সে পুণ্যের অংশভাগী করিয়াছেন। বাংলা সাহিত্যে ঊনবিংশ শতাব্দীতে মধু-হেম-নবীন—যাঁহারা মহাকাব্য রচনার প্রয়াস পাইয়াছিলেন, তাঁহারা আঙ্গিকের দিক দিয়া প্রত্যক্ষভাবে পাশ্চাত্য আদর্শ অনুসরণ করিয়াছিলেন। তাই আমরা নবীনচন্দ্রের 'ত্রয়ী কাব্য'কে বিচার করিতে হইলে মূলতঃ পাশ্চাত্য মহাকাব্যের আদর্শই অনুসরণ করিব।

## নবীনচন্দ্র ও মহাকাব্য

পাশ্চাত্য সাহিত্যের সংস্পর্শের ফলে ঊনবিংশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে বাংলা সাহিত্যে বৃহৎ জীবনবোধ সঞ্চারিত হইয়াছিল। যদিও তখন ইংলণ্ডে গীতিকাব্যের ঐশ্বর্যের যুগ চলিতেছিল, তথাপি রঙ্গলাল, মধুসূদন, হেমচন্দ্র ও নবীনচন্দ্র রচিত মহাকাব্যগুলি তদানীন্তন বাঙলাদেশে অধিকতর প্রভাব বিস্তার করিয়াছিল। অবশ্য এই কবিদের অন্তর্লোকে গীতিকাব্যের প্রচ্ছন্ন ধারা বহমান ছিল। কিন্তু পাশ্চাত্য জীবন, ইতিহাস, দর্শন ও নীতিবোধ বাঙালীর মধ্যযুগীয় নিদ্রালস

---

২৩ ইতিপূর্বে দণ্ডীর 'কাব্যাদর্শ' হইতে যে শ্লোক কয়টি উদ্ধৃত হইয়াছে, তন্মধ্যে ২২ সংখ্যক শ্লোকটি দ্রষ্টব্য।

জড়চিত্তে প্রবল প্রভাব বিস্তার করিবার ফলে উনবিংশ শতাব্দীর মধ্যভাগ হইতে পাশ্চাত্য মহাকাব্যের আদর্শ বাংলা সাহিত্যে আধুনিকতার উদ্বোধন করিয়াছিল। কিন্তু কৌতূহলের ব্যাপার এই যে, বাঙ্‌লাদেশে মহাকাব্যের প্রবল আত্মবিস্তারের যুগেও গীতিকাব্যের ধারা বিলুপ্ত হইয়া যায় নাই।

আমাদের দেশে আলঙ্কারিক বাংলা মহাকাব্যের যথার্থ আরম্ভ মাইকেল মধুসূদন হইতে। মহাকাব্যের আসরে তাঁহার আবির্ভাবের কিছু পূর্বে রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় বীররস ও ইতিহাসকে মিশ্রিত করিয়া পুরাতন ছন্দে ১৮৫৮ খ্রী: অব্দে 'পদ্মিনী উপাখ্যান' প্রকাশ করেন। ইহার পরেও তিনি অনুরূপ আদর্শ অনুসরণ করিয়া ১৮৬৮ খ্রী: অব্দে 'শূরসুন্দরী' এবং ১৮৭৯ খ্রী: অব্দে 'কাঞ্চীকাবেরী' রচনা করেন। মধুসূদনের 'তিলোত্তমা সম্ভব' (১৮৬০) এবং 'মেঘনাদবধ কাব্য' (১৮৬১) প্রকাশিত হইলে আলঙ্কারিক মহাকাব্যের যথার্থ আদর্শ প্রতিষ্ঠিত হইল। রঙ্গলাল ইংরেজী সাহিত্যে কৃতবিদ্য ছিলেন; তিনি বাংলা কাব্যে যুগান্তর সৃষ্টির জন্য ব্যাকুল হইলেও তাঁহার মহাকবির বিরাট চেতনা কিছুমাত্র ছিল না। মধুসূদন আধুনিক কাব্যে মহাকবি রূপে খ্যাতি লাভ করিবার সঙ্গে সঙ্গে মহাকাব্য রচনার ধুম পড়িয়া গেল। হেমচন্দ্রও মধুসূদনকে সাক্ষাৎভাবে অনুসরণ করিয়া ১৮৭৫ খ্রী: অব্দে 'বৃত্রসংহার'-এর প্রথম খণ্ড এবং ১৮৭৭ খ্রীস্টাব্দে দ্বিতীয় খণ্ড প্রকাশ করেন। মধুসূদনের মতো তিনিও মুখ্যত: পাশ্চাত্য মহাকাব্যের আদর্শ অনুসরণ করিয়াছিলেন।[২৪] হেমচন্দ্র অত:পর দ্বিতীয় কোন মহাকাব্য রচনা করেন নাই। নবীনচন্দ্রও ইহার দশ বৎসর পরে ১৮৭৭-৭৮ খ্রীস্টাব্দের মধ্যে 'রৈবতক' প্রকাশ করেন; ক্রমে ক্রমে তাঁহার 'কুরুক্ষেত্র' (১৮৯৩) এবং 'প্রভাস' (১৮৯৬) প্রকাশিত হয়। নবীনচন্দ্রের পর আর কোন প্রতিষ্ঠাবান ও শক্তিশালী কবি মহাকাব্য রচনায় অগ্রসর হন নাই।

রবীন্দ্রনাথ সকৌতুকে বলিয়াছেন,—

আমি নাব্‌ব মহাকাব্য সংরচনে
ছিল মনে,—
ঠেক্‌ল কখন্ তোমার কাঁকন—
কিঙ্কিণিতে,
কল্পনাটি গেল ফাটি'
হাজার গীতে।
মহাকাব্য সেই অভাব্য দুর্ঘটনায়
পায়ের কাছে ছড়িয়ে আছে কণায় কণায়।

রবীন্দ্রনাথের অন্তরে মহাকাব্যের প্রতি লোভ থাক আর নাই থাক, রবীন্দ্রপ্রতিভা গীতি-কবিতার মধ্যে স্বাভাবিক মুক্তি পাইয়াছে, তাহাতে সন্দেহ নাই। সে যাহা হউক, ১৮৬০ খ্রী: অব্দ

২৪ তাঁহার উক্তি স্মরণীয়, "বাল্যাবধি আমি ইংরাজী ভাষা অভ্যাস করিয়া আসিতেছি, এবং সংস্কৃত ভাষা অবগত নহি। পুস্তকের (অর্থাৎ বৃত্রসংহার) অনেক স্থলে ইংরাজি গ্রন্থকারদিগের ভাবসঙ্কলন এবং সংস্কৃত ভাষায় অনভিজ্ঞতা-দোষ লক্ষিত হইবে তাহা বিচিত্র নহে।"—'বৃত্রসংহার'-এর বিজ্ঞাপন।

হইতে ১৮৯৬ খ্রীস্টাব্দ—মোট ছত্রিশ বৎসর বাংলা সাহিত্যে কৃত্রিম মহাকাব্যের যুগ এবং এই যুগের শ্রেষ্ঠ মহাকাব্যগুলিতে পাশ্চাত্য মহাকাব্যের আদর্শ অনুসৃত হইয়াছে। এই কয় বৎসরের মধ্যে আরও অনেক কবিযশঃপ্রার্থী ব্যক্তি মহাকাব্য রচনার চেষ্টা করিয়াছিলেন। নিম্নে এইরূপ কয়েকজন গৌণ মহাকাব্যের কবির[২৫] নাম উল্লেখ করা যাইতেছে :—

দ্বারকানাথ রায়—সীতাহরণ ( ১৮৫৭ ), হরিশ্চন্দ্র মিত্র—নির্বাসিতা সীতা ( ১৮৭১ ), কীচকবধ ( ১৮৭২ ), বনোয়ারীলাল রায়—জয়াবতী ( ১৮৬৫ ), দীননাথ ধর—কংসবিনাশ ( ১৮৬১ ), মহেশচন্দ্র শর্মা—নিবাতকবচ বধ ( ১৮৬৯ ), ভুবনমোহন রায়চৌধুরী—পাণ্ডব চরিত ( ১৮৭৭ ), বলদেব পালিত—ভর্তৃহরি কাব্য ( ১৮৭২ ), কর্ণার্জুন কাব্য ( ১৮৭০ ), বিহারীলাল বন্দ্যোপাধ্যায়—শক্তিসম্ভব কাব্য, জগদ্বন্ধু ভদ্র—তপতী উদ্ধার, প্রফুল্লচন্দ্র বন্দ্যোপাধ্যায়—সম্বর বিজয় ( ১৮৬৯ ), রামচন্দ্র মুখোপাধ্যায়—দানবদলন কাব্য ( ১৮৭৩ ), গোপালচন্দ্র চক্রবর্তী—ভার্গববিজয় ( ১৮৭৭ )।

উল্লিখিত কবিদের অধিকাংশেরই না ছিল কবিত্বশক্তি, আর না ছিল মহাকাব্য সম্বন্ধে কোন স্পষ্ট ধারণা। কাজেই এই সমস্ত অকিঞ্চিৎকর রচনা পরবর্তী কালে পাঠক সমাজে আসিয়া পৌঁছায় নাই। এমন কি, বিংশ শতাব্দীর গোড়ার দিকেও কেহ কেহ মহাকাব্য রচনার বৃথা চেষ্টা করিয়াছিলেন। হরগোবিন্দ চৌধুরীর 'দশানন বধ' ( ১৯০৩—৪ ), শশধর রায়ের 'রাঘববিজয়' ( ১৯০৩—৪ ), বিশেষতঃ যোগীন্দ্রনাথ বসুর পৃথ্বীরাজ' ( বাংলা ১৩২২ সন ) ও 'শিবাজী' ( ১৩২৫ সন ) মহাকাব্য দুইটি প্রাচীনপন্থী পাঠকসমাজে যৎসামান্য প্রচলিত ছিল।

বাংলা সাহিত্যে মহাকাব্য প্রসঙ্গে কোন এক সমালোচক বলিয়াছেন : "উপযুক্ত সময়ে রবীন্দ্রপ্রতিভার উদয় না হইলে ক্লাসিক কাব্যের অনুকরণের ঘনান্ধকারে রোমান্টিক কাব্যের একতারকা কবে লুপ্ত হইয়া যাইত।" একথা কিন্তু ঠিক নহে। কৃত্রিম মহাকাব্যের ধারা উনবিংশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে শুষ্ক হইয়া না গেলেও, মধু-হেম-নবীনের পর যাঁহারা মহাকাব্যে আসর জমাইতে আসিয়াছিলেন, তাঁহাদের কাহারও কিছুমাত্র কবিপ্রতিভা ছিল না। সুতরাং গীতিকাব্যের আবির্ভাবের বিলম্ব হইলেও এই সমস্ত তথাকথিত মহাকাব্যের স্বাভাবিক বিলুপ্তি ঘটিত। কিন্তু যথার্থ বলিতে গেলে, ত্রয়ী মহাকবির প্রবল প্রভাবের যুগেও গীতিকাব্য তলে তলে প্রবাহিত হইতেছিল। তিনজন মহাকবির মধ্যেই গীতি-কবিতা ও গীতিমনোভাবের প্রচুর প্রভাব ছিল; নবীনচন্দ্র ও হেমচন্দ্র গীতিকবিতায় সমস্ত প্রতিভা নিয়োগ করিতে পারিলে মহাকাব্য রচনার পণ্ডশ্রম হইতে রক্ষা পাইতেন। মধুসূদনও মাঝে মাঝে সংশয় প্রকাশ করিয়া বলিতেন, "Probably I have got a tendency in the lyrical." হেম-নবীনের প্রথম আবির্ভাব মহাকাব্যের বিশাল প্রাঙ্গণে হয় নাই, খণ্ড কবিতার ব্যক্তিনিষ্ঠ বৃত্তেই তাঁহাদের প্রথম পরিক্রমা। বিহারীলালের 'সঙ্গীত শতক' ১৮৬২ সালে প্রকাশিত হয়; ইহার কয়েক মাস পূর্বে মধুসূদনের 'মেঘনাদবধ কাব্য' প্রকাশিত হইয়াছিল ( ১ম খণ্ড—জানুয়ারী ১৮৬১, ২য় খণ্ড—১৮৬১ সালের মধ্যভাগ ); বিহারীলালের 'বঙ্গ সুন্দরী' প্রকাশিত হয় ১৮৭০ সালের প্রথম

২৫ ডক্টর শ্রীসুকুমার সেন প্রণীত 'বাঙ্গালা সাহিত্যের ইতিহাস' ( ২য় খণ্ড ) হইতে সঙ্কলিত তালিকা।

দিকে ; ইহার চার বৎসর পূর্বে মধুসূদনের 'চতুর্দশপদী কবিতাবলী' ( ১৮৬৬ ) মুদ্রিত হইয়াছিল। বিহারীলালের 'নিসর্গসন্দর্শন' ( ১৮৭০ ) ও 'প্রেম-প্রবাহিণী' ( ১৮৭০ ) যখন প্রকাশিত হয়, তখনও হেম-নবীনের মহাকাব্য রচিত হয় নাই। হেমচন্দ্রের 'বৃত্রসংহার' ১৮৭৫ সালে এবং নবীনচন্দ্রের 'রৈবতক' ১৮৭৭ সালে প্রকাশিত হয়। সুরেন্দ্রনাথের 'মহিলা কাব্য' ১৮৮০-৮৩ সালের মধ্যে প্রকাশিত হয়; বিহারীলালের 'সারদামঙ্গলে'র মুদ্রণের তারিখ—১৮৭৯। অক্ষয়কুমার বড়ালের প্রথম গীতিকবিতা 'রজনীর মৃত্যু' ১৮৮২ সালে প্রকাশিত হয়। তাঁহার 'প্রদীপ' ( ১৮৮৪ ) 'কনকাঞ্জলি' ( ১৮৮৫ ) এবং 'ভুল' ( ১৮৮৭ ) নবীনচন্দ্রের মহাকাব্যের যুগে প্রকাশিত হয়। ভাওয়ালের কবি গোবিন্দচন্দ্র দাসের 'প্রসূন' ( ১৮৭০ ), 'প্রেম ও ফুল' ( ১৮৮৮ ) এবং দেবেন্দ্রনাথ সেনের 'ফুলবালা' ( ১৮৮০ ), 'নির্ঝরিণী' ( ১৮৮১ ) প্রভৃতি কাব্য প্রকাশিত হইবার সময় হেম-নবীনের মহাকাব্য জনসাধারণের মধ্যে সুপ্রচলিত থাকিলেও গীতিশাখার প্রাধান্যও অস্বীকার করা যায় না। রবীন্দ্রনাথের 'সন্ধ্যাসঙ্গীত' ( 'ভারতী'তে বাংলা ১২৮৮ সনে প্রথম প্রকাশিত ) ও 'প্রভাত সঙ্গীতে'র ( ১৮৮৩ ) পূর্বেই ঊনবিংশ শতাব্দীর শ্রেষ্ঠ গীতিকবিগণের কবিতা প্রকাশিত হইয়াছিল। সুতরাং, রবীন্দ্রনাথের আবির্ভাব না হইলে বাঙ্‌লাদেশ ব্যর্থ মহাকাব্য লইয়া মত্ত থাকিত, একথা যথার্থ নহে। বস্তুতঃ আধুনিক বাংলা সাহিত্যে মহাকাব্য ও গীতিকাব্যের ধারা প্রায় পাশাপাশি চলিয়াছিল, এবং মধু-হেম-নবীনকে বাদ দিলে তথাকথিত 'মহাকবি'দের অকিঞ্চিৎকর রচনা অপেক্ষা বিহারীলাল, অক্ষয়কুমার বড়াল, দেবেন্দ্রনাথ সেনের গীতিকবিতাগুলি অধিকতর জনপ্রিয়তা অর্জন করিয়াছিল, তাহাতে সন্দেহ নাই।

এইবার নবীনচন্দ্রের মহাকাব্য তিনটির স্বরূপ-বৈশিষ্ট্য আলোচনা করিয়া দেখা যাক যে, ইহাদিগকে সামগ্রিক ভাবে ধরিয়া কী পরিমাণে মহাকাব্য আখ্যা দেওয়া যায়। নবীনচন্দ্র একটা মহৎ ভাবের বশে মহাকাব্য রচনায় ব্রতী হইয়াছিলেন—নিছক শিল্পসৃষ্টি বা সারস্বত এষণার বশে নহে। শ্রীকৃষ্ণজীবনের মহিমা দর্শনে তিনি এমনই অভিভূত হইয়া পড়েন যে, মহাকাব্যের আধারে সেই মহাজীবনকথাকে অঙ্কিত করিতে প্রস্তুত হইলেন। বন্ধুজনে সংশয় প্রকাশ করিল, শুভানুধ্যায়ীরা নিষেধ করিলেন। কিন্তু তিনি কিছুতেই নিবৃত্ত হইতে পারিলেন না। প্রাচীন-যুগের মহাকবিদের অন্তরেও এমনি একটা দিব্যভাবের আবির্ভাব হইত; তখন তাঁহারা স্বর্গ-মর্ত্যবিথারী বিশাল কাহিনী অবলম্বনে সেই অশান্ত বাসনাবেদনা প্রকাশের পথ করিয়া লইতেন। নবীনচন্দ্রের মধ্যেও অনুরূপ একটা বিশাল ভাবের আবির্ভাব হইয়াছিল। তিনি মহাভারত-ভাগবতাদি পাঠ করিয়া দেখিলেন যে, কৃষ্ণচরিত্রের বিরাট স্বরূপ ও ঐতিহাসিক তাৎপর্য প্রাচীন মহাকাব্য ও পুরাণে যথাযথ ভাবে চিত্রিত হইতে পারে নাই। তিনি সেই দুরূহ সাধনায় ব্রতী হইলেন এবং দীর্ঘ চতুর্দশ বৎসরের অক্লান্ত প্রয়াসের দ্বারা তিনখানি কাব্য রচনা করিলেন, যাহা পৃথগ্‌ভাবে বিচার করিলে আখ্যান কাব্য বলিয়া মনে হইবে, কিন্তু সামগ্রিক ভাবে তাহাকে মহাকাব্য বলিতে হইবে। অন্ততঃ কবি তাই মনে করিতেন, এখনও অনেক পাঠকের তাহাই ধারণা।

তাঁহার অবলম্বিত বিষয়বস্তু যে মহাকাব্যের অনুকূল, তাহাতে কোন সন্দেহ নাই।

বাস্তবিক কৃষ্ণের বিশাল-বিচিত্র জীবন, ভারতযুদ্ধ, যদুবংশধ্বংস প্রভৃতি যে কাব্যে চিত্রিত হয়, তাহার বিষয়বস্তুটি যে সর্বজনশ্রদ্ধেয় হইবে তাহাতে আর সন্দেহ কি? মহাভারত, বিষ্ণুপুরাণ, হরিবংশ, ভাগবত, পদ্মপুরাণ প্রভৃতি গ্রন্থে কৃষ্ণের জীবনকথাকে নানাভাবে চিত্রিত করা হইয়াছে; এই জীবনকথা পৌরাণিক হইলেও ইহার মধ্যে এমন সমস্ত ঘটনা ও গূঢ় তাৎপর্য রহিয়াছে যে, ইতিহাসের সঙ্গে ইহার যোগসূত্র আবিষ্কার এমন কোন দুরূহ ব্যাপার নহে। ভগবান কৃষ্ণ মানুষী দেহ ধারণ করিয়া ভারতের এক যুগসঙ্কটে আবির্ভূত হইয়াছিলেন এবং জ্ঞান, কর্ম ও প্রেমের ত্রিবেণী ধারায় ভারতবর্ষ প্লাবিত করিয়াছিলেন। সুতরাং তাঁহার জীবন আমাদের কবিকে যে মুগ্ধ করিবে, এবং তিনি যে তদবলম্বনে মহাকাব্য রচনায় উন্মুখ হইবেন, তাহাতে বিস্ময়ের কারণ নাই। এই মহাকাব্যের বিষয়বস্তুর বিশালতা মহাকাব্যের সম্পূর্ণ অনুকূল; সেই দিক দিয়া নবীনচন্দ্রের মহাকাব্যের বস্তুনির্বাচন উপযুক্ত হইয়াছে।

কিন্তু এই পর্যন্তই। ভাবমুগ্ধ চিত্তে অস্থির হইয়া নবীনচন্দ্র যখন কৃষ্ণজীবন অবলম্বনে মহাকাব্য রচনায় প্রবৃত্ত হইলেন, তখন তাঁহাকে সমগ্র কাহিনী নির্বাচন ও পরিমার্জন করিতে হইয়াছিল। আলঙ্কারিক মহাকাব্যের প্রায় সমস্ত কাহিনীই মৌলিক মহাকাব্য হইতে গৃহীত হইয়া থাকে; তিনিও মহাভারত-ভাগবতাদি হইতে কৃষ্ণজীবনকাহিনীকে আপনার প্রয়োজন অনুসারে সাজাইয়া গুছাইয়া লইয়াছিলেন। তাঁহার উদ্দেশ্য—তিনি তিনখানি কাব্যে কৃষ্ণলীলা-কথা বর্ণনা করিবেন। 'রৈবতকে' কৃষ্ণজীবনের আদিপর্ব, 'কুরুক্ষেত্রে' মধ্যপর্ব এবং 'প্রভাসে' অন্ত্যপর্ব চিত্রিত করিবার ব্যাকুল আকাঙ্ক্ষার বশেই তিনি বিরাট সাহিত্যকর্মে হস্তক্ষেপ করিলেন। কিন্তু কৃষ্ণজীবনের আদিপর্ব বলিতে সাধারণতঃ বৃন্দাবনপর্ব নির্দেশ করা হয়। কবি এই মহাকাব্যে বৃন্দাবনলীলা স্বীকার করিয়াছেন, কিয়দংশ বর্ণনাও করিয়াছেন (রৈবতক—সপ্তম সর্গ)। কৃষ্ণের মথুরা পরিত্যাগ এবং দ্বারকায় রাজধানী স্থাপনের পরবর্তী কাহিনী এই তিনখানি কাব্যে বর্ণিত হইয়াছে। কিন্তু লক্ষণীয় যে, প্রথম দুইখানি কাব্যে কৃষ্ণজীবন বিশেষ প্রাধান্য পায় নাই। 'রৈবতকে'র প্রধান ঘটনা অর্জুন-সুভদ্রার পরিণয়; কৃষ্ণ এখানে 'মহাভারত' গঠনের স্বপ্নে বিভোর, প্রায় নিষ্ক্রিয় আদর্শবাদী। 'কুরুক্ষেত্রে'র মূল ঘটনা অভিমন্যুর নিধন; কিন্তু অপ্রাসঙ্গিক ঘটনার বাহুল্যে কাব্যের মূল বক্তব্য নষ্ট হইয়াছে। কেবল 'প্রভাসে'র কাহিনীতে কৃষ্ণের অন্ত্যলীলা প্রাধান্য পাইয়াছে। তিনখানি কাব্যের মধ্যে ঘটনাসূত্রগত সম্পর্ক থাকিলেও কাহিনীর ঐক্য, পারম্পর্য ও সংহতি নাই। কৃষ্ণলীলা যেখানে মুখ্য ব্যাপার, সেখানে অপ্রধান ঘটনা ও গৌণকাহিনীটির এতটা গুরুত্ব মহাকাব্যের কাহিনীকে শিথিল ও পরস্পর-সম্পর্কহীন করিয়া তুলিয়াছে। মহাকবিদের যেরূপ আত্মসংযম ও বাক্‌সংহৃতি প্রয়োজন, কবির আদৌ সেরূপ শক্তি ছিল না; তাঁহার মস্তিষ্কে যখন কোন একটা 'থিওরি' ভর করিত, তখন তিনি তাহাকে কাব্যে রূপ দিবার জন্য ব্যতিব্যস্ত হইয়া পড়িতেন। মহাকাব্যের রচনারীতি সম্বন্ধে তাঁহার বিশেষ কোন অভিজ্ঞতাও ছিল না, ফলে অধিকারও জন্মায় নাই। সেইজন্য কাহিনীগত ঐক্য প্রায়ই বিপর্যস্ত হইয়াছে। এই তিনখানি কাব্যে কৃষ্ণ নিষ্কামতত্ত্বের প্রতীক বলিয়া তাঁহার সংক্রান্ত ঘটনাও যথেষ্ট সক্রিয় নহে, ঐক্য-সংহতিরও বালাই নাই। আসল কথা, মহাকাব্যের প্রধান লক্ষণ গল্পরসের ঋজুতা, দৃঢ়পিনদ্ধ ঐক্য—একথাটা তিনি ভুলিয়া গিয়াছিলেন।

তিনি গুটিকয়েক অভিনব তত্ত্বকথা প্রকাশ করিবার জন্য মহাকাব্য রচনায় প্রবৃত্ত হইয়াছিলেন, প্রাচীন ভারতে ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের ক্ষমতার লড়াই, ক্ষত্রিয়দিগকে নিপাত করিবার জন্য ব্রাহ্মণ ও অনার্যের সন্ধি ও ষড়যন্ত্র এবং কৃষ্ণ কর্তৃক বৈদিকধর্ম ও ব্রাহ্মণ্য প্রাধান্য হ্রাস করিবার জন্য প্রেমমূলক 'মহাভারত' প্রতিষ্ঠার স্বপ্ন—এই সামাজিক ও ঐতিহ্যগত তত্ত্বকথা প্রচার করিবার জন্য তিনি কৃষ্ণচরিত্রকে আশ্রয় করিয়াছিলেন। অবশ্য 'প্রভাসে' এই তত্ত্বের সঙ্গে কবির উচ্ছ্বসিত ভক্তিরসের অতিরেক উহারই মধ্যে একটু অপ্রাসঙ্গিক বৈচিত্র্য সঞ্চার করিয়াছে। যে যাহা হউক, এই তিনখানি মহাকাব্যের মূল কাহিনী প্রায়শই নিষ্ক্রিয়, বিচ্ছিন্ন ও ঐক্যহীন হইয়া পড়িয়াছে। কবি মূল কাহিনীকে ঘটনা-সংবেগের মধ্যে ছাড়িয়া না দিয়া কৃষ্ণ ও ব্যাসের বড় বড় দার্শনিক তত্ত্বব্যাখ্যার দ্বারা কাহিনীর দুর্বলতা পোষাইয়া লইতে চাহিয়াছেন। কিন্তু তিনি বোধ হয় ভুলিয়া গিয়াছিলেন যে, আলঙ্কারিক মহাকাব্য অপেক্ষাকৃত আধুনিক কালের বস্তু হইলেও তাহাতেও আখ্যানের বৈচিত্র্যের সঙ্গে ঐক্য থাকা প্রয়োজন। ভার্জিল হইতে টমাস হার্ডি পর্যন্ত, আলঙ্কারিক মহাকাব্যের সমস্ত কবি নানারূপ শিল্পবৈচিত্র্যের দ্বারা কাব্যদেহ অলঙ্কৃত করিয়াছেন, কেহ-বা তত্ত্বকথা ও সমাজদর্শনের তাৎপর্যও মহাকাব্যে প্রয়োগ করিয়াছেন, কিন্তু কাহিনীর দিকে তাঁহাদের প্রত্যেকেরই সতর্ক দৃষ্টি ছিল। নবীনচন্দ্রের আত্মজীবনীতে দেখা গিয়াছে যে, যখন তাঁহার মনে কৃষ্ণলীলা বিষয়ক অভিনব আদর্শ আবির্ভূত হয়, তখন তিনি প্রত্যেককে সেই বিষয় লইয়া গ্রন্থ লিখিতে অনুরোধ করেন; যখন কেহ এই অনুরোধ রক্ষা করিতে সাহসী হইলেন না, তখন স্বয়ং কবি মহাকাব্য লিখিয়া অন্তরের আবেগ প্রশমিত করিতে চাহিলেন। সুতরাং যেখানে মহাকাব্য রচনার একমাত্র উদ্দেশ্য একটা বিশেষ তত্ত্বকথা ব্যাখ্যা, সেখানে মূল কাহিনীটির প্রতি কবির বিশেষ মমতা বা আকর্ষণ থাকা সম্ভব নহে। মধুসূদনের মেঘনাদবধ কাব্যের কাহিনীতে মহাকাব্যোচিত বিশালতার অভাব আছে; কিন্তু তাহার মধ্যে যে অবশ্যম্ভাবী পরিণাম ও দুর্নিবার গতি উপলব্ধি করা যায়, নবীনচন্দ্র তাহার কল্পনাও করিতে পারিতেন না। কবিবর বোধহয় নিজেকে হেমচন্দ্র অপেক্ষাও উৎকৃষ্ট কবিপ্রতিভার অধিকারী মনে করিতেন। কবির আত্মজীবনীতে অগ্রজ কবি হেমচন্দ্রের প্রতি সর্বদা শ্রদ্ধা নিবেদিত হয় নাই। কিন্তু 'বৃত্রসংহারে'র নানা ত্রুটি সত্ত্বেও ইহার যে কাহিনীগত বিশালতা আছে, নবীনচন্দ্র তাহার কিয়দংশ আয়ত্ত করিতে পারিলেও তাঁহার কাব্য তিনখানি অন্ততঃ কাহিনীর দিক দিয়া সার্থক হইতে পারিত। তিনি দুর্বাসা, জরৎকারু, শৈলজা ও বাসুকির কল্পিত কাহিনীর প্রতি অত্যধিক গুরুত্ব দিয়াছেন; এবং কেন দিয়াছেন, তাহার কারণও সহজে অনুমেয়। কবি যেন একটা তত্ত্বকথা ( অর্থাৎ ব্রাহ্মণ-ক্ষত্রিয়ের বিরোধ এবং ব্রাহ্মণ-অনার্যের সংযোগ ) প্রমাণের জন্যই এই বিরাট কাব্য রচনা করিতে বসিয়াছিলেন। ইহার কোন কোন স্থানে রোমান্টিক আখ্যানের বৈচিত্র্য আছে; যেমন—জরৎকারুর ব্যর্থপ্রেমের দুঃখ, শৈলজার নিষ্কাম প্রেম, ইত্যাদি। কিন্তু মূল কাহিনী অর্থাৎ কৃষ্ণজীবনলীলা মহাকাব্যের নিকটেও পৌঁছাইতে পারে নাই, তাহা অস্বীকার করিয়া লাভ নাই। মহাকাব্যের বিশালতা সম্বন্ধে তাঁহার সম্যক ধারণা ছিল না। তাই কৃষ্ণের অন্তঃপুরের সত্যভামা-রুক্মিণী-সুলোচনার হাস্যপরিহাস উনবিংশ শতাব্দীর জমিদার গৃহের অন্তঃপুরিকাদের অনুরূপ হইয়াছে। বহুস্থলে তিনি গম্ভীর ব্যাপারকে হাস্যকর করিয়া ফেলিয়াছেন; মহাকাব্যের

পটভূমিকায় 'দিদি', 'দাদা', 'বাবা', 'মামা' প্রভৃতি বাঙালীর ঘরোয়া সম্বোধন যে কিরূপ হাস্যকর তাহা কবি বুঝিতে পারেন নাই। ঠাট্টাতামাসা ও লঘুধরনের বর্ণনা কাব্যত্রয়কে একেবারে নষ্ট করিয়া দিয়াছে। সে যুগের অনেক মনীষী ব্যক্তিও কাব্যের এই অসঙ্গতিগুলি ভাবিয়া দেখেন নাই। আচার্য ব্রজেন্দ্রনাথ শীলের মত প্রাজ্ঞ দার্শনিকও কবির প্রশংসায় পঞ্চমুখ হইয়াছিলেন, হীরেন্দ্রনাথ দত্তের তো কথাই নাই। অবশ্য ব্রজেন্দ্রনাথ শেষ পর্যন্ত বলিতে বাধ্য হইয়াছেন :

"Babu Nabinchandra Sen's Raivataka is the epic of the Hindu religious revival. This huge epic, in twenty books, is marred by an aesthetic incongruity that is repulsive and fatal·········The simple truth is that ten of twenty books ( Books VI, VIII, X, XI, XII, XV, XVI, XVIII and we may add Books X and XX ) must be lopped off, if the Raivataka is to take a place among the great epics."

—B. N. Seal—*New Essays in Criticism*

আমাদের ধারণা, এই তিনখানি কাব্যের দুইচারিটি সর্গ ছাঁটিয়া বাদ দিলেই যে ইহারা তদ্দণ্ডে মহাকাব্য হইয়া উঠিবে, তাহা মনে হয় না। অন্ততঃ কাব্য বিচারে *procrustean* নীতি খাটে না। সমস্ত কাহিনীটি ঢালিয়া সাজাইলে তবে ইহা মহাকাব্য হইতে পারিত।

চরিত্রের দিক দিয়া কবি খুব যে একটা 'কেরামত' দেখাইয়াছেন, তাহাও স্বীকার করা যায় না। মহাকাব্যের প্রধান চরিত্র শ্রীকৃষ্ণ অতিশয় নিষ্ক্রিয়। তিনি শুধু ধর্মরাজ্য প্রতিষ্ঠা এবং ভারতের 'রাজরাজেশ্বরী' মূর্তির স্বপ্ন দেখিতেছেন, ব্যাসের আশ্রমে গিয়া অদৃষ্টবাদ, কর্মবাদ প্রভৃতি দার্শনিক তত্ত্বালোচনা করিতেছেন, কখনও-বা সত্যভামা-সুলোচনার সঙ্গে রসিকতা করিতেছেন। 'কুরুক্ষেত্র' কাব্যে তাঁহার মহত্ত্ব বুঝিতে পারি শুধু ব্যাস-সুভদ্রার উক্তি ও আদর্শ হইতে। অভিমন্যু নিহত হইলে শোকসন্তপ্ত অর্জুনকে সান্ত্বনা দেওয়া ভিন্ন তাঁহার আর কোন ক্রিয়াকর্ম নাই। 'প্রভাসে' যখন যদুবংশের মধ্যে কলহ, চারিত্রদুষ্টি প্রভৃতি পাপাচার প্রবেশ করিল, তখনও তিনি নিষ্কাম উদাসীন—"আমি যাদবের নহি, জগতের স্বামী" বলিয়া নির্বাক নৈষ্কর্ম্য অবলম্বন করিয়াছেন। কাজেই কৃষ্ণচরিত্রে মহাকাব্যোচিত ব্যাপ্তি, কর্মসংবেগ ও পৌরুষপ্রাধান্য নাই বলিলেই চলে। অন্যান্য চরিত্রে কিছু কিছু বৈচিত্র্য আছে বটে, কিন্তু মহাকাব্যের গভীর গম্ভীর পটভূমিকায় তাহারা অপ্রাসঙ্গিক হইয়া পড়িয়াছে। বাসুকি-দুর্বাসা, জরৎকারু-শৈলজা—যাহাদিগকে তিনি নূতন করিয়া সৃষ্টি করিয়াছেন, তাহারা আখ্যানকাব্যের চরিত্র হইতে পারে, কিন্তু মহাকাব্যে তাহারা অনাহূত আগন্তুক মাত্র ; সত্যভামা-সুলোচনার কথা না তোলাই ভাল। কোন এক সমালোচক কাব্যত্রয়ের চরিত্র সম্বন্ধে মন্তব্য করিয়াছেন, "নবীনচন্দ্রের এই কাব্যত্রয়ী যেন চরিত্রের এক বিরাট চিত্রশালা।···সুভদ্রা, উত্তরা, সুলোচনা, শৈলজা—সকলেই যেন অমরীর শ্রীতে মহীয়সী।" হইতে পারে, কিন্তু মহাকাব্যের চরিত্রাঙ্কনে নবীনচন্দ্রের কিছুমাত্র দক্ষতা ছিল না। বড় আদর্শ, গালভরা নীতিতত্ত্ব উদ্ভট সমাজতাত্ত্বিক পরিকল্পনা, নারীধর্ম, নিষ্কাম প্রেম প্রভৃতি গুরুতর ব্যাপার, তাহারই সঙ্গে সত্যভামার দ্বিতীয়পক্ষের স্ত্রীর মতো মান-অভিমান, রঙ্গব্যঙ্গ এবং পাণ্ডবশিবিরে সুলোচনা-বিরাটরাজের অনুচিত হাস্যপরিহাস এই কাব্যের

নারীচরিত্রগুলিকে বিষম অসঙ্গতির মধ্যে নিক্ষেপ করিয়াছে। দুর্বাসা চরিত্রকে তিনি পাশ্চাত্য আদর্শে 'ভিলেন' বা খল চরিত্ররূপে অঙ্কিত করিতে গিয়াছেন; হয়তো খানিকটা সফলও হইতেন। কিন্তু ঘোরতর কৃষ্ণবিদ্বেষী দুর্বাসাকে মৃত্যুর অব্যবহিত পূর্বে সুভদ্রার হস্তসঞ্চালন কৌশলে (মেস্মরী বিদ্যাপ্রভাবে?) কৃষ্ণভক্ত হইতেই হইবে, ইহা অতিশয় অশ্রদ্ধেয়। মনে হইতেছে চরিত্রগুলি যেন মূল মহাকাব্য-পুরাণ ছাড়িয়া গিরিশচন্দ্র ঘোষের ন্যাশনাল থিয়েটারে পার্শ্বচরিত্রাভিনয়ের জন্য ভিড় করিয়াছে। কবি যাত্রাভিনয়ের প্রভাব যে কোন দিন ত্যাগ করিতে পারেন নাই, তাহা এই চরিত্রগুলি হইতেই বুঝা যাইতেছে।[২৬]

নবীনচন্দ্র মহাকাব্যের রচনারীতিও আয়ত্ত করিতে পারেন নাই। ভাষার সাত্ত্বিক গাম্ভীর্য, শব্দযোজনার নিপুণতা, ছন্দের মেঘমন্দ্রিত গর্জন ও সমুদ্রকল্লোল, চিত্রকল্পের সুষ্ঠু ব্যবহার এবং আলঙ্কারিক ঐশ্বর্যে নবীনচন্দ্র অতিশয় দীন। স্বল্পবিত্ত লইয়া তিনি মহাকাব্যের আসরে অবতীর্ণ হইয়াছিলেন। তিনি নাকি মধুসূদনকে গুরু বলিয়া গ্রহণ করিয়াছিলেন, কিন্তু গুরুশিষ্যে এইরূপ বৈসাদৃশ্য কদাচিৎ দেখা গিয়াছে। মধুসূদনের মহাকাব্যোচিত শব্দসম্ভার এবং বৃহৎ জীবনের ঝঙ্কারমুখর বাণী-নির্মিতি নবীনচন্দ্র যে শুধু অনুকরণ করিতে পারেন নাই, তাহা নহে,—সে বিষয়ে তাঁহার কোন ধারণাই ছিল না। তিনি ছন্দোবৈচিত্র্যের জন্য নানা ছন্দের সাহায্য লইয়াছিলেন, ফলে বৈচিত্র্য বাড়িয়াছে কিনা জানি না, কিন্তু মহাকাব্যের বিশালতা ও গাম্ভীর্য যে কিছুমাত্র রক্ষিত হয় নাই, তাহা কবির অন্ধ ভক্তও স্বীকার করিবেন। বঙ্কিমচন্দ্র তাঁহাকে এই উপদেশ দিয়াছিলেন। তাঁহার (বঙ্কিমচন্দ্র) মতে 'প্যারাডাইজ লস্ট' ও 'মেঘনাদবধ কাব্য' এক ছন্দে রচিত বলিয়া কাব্য দুইটি একঘেয়ে ও ক্লান্তিকর হইয়া পড়িয়াছে। বঙ্কিমচন্দ্রের এ সিদ্ধান্ত যে ঠিক নহে তাহা কাব্যরসজ্ঞ মাত্রেই বুঝিবেন। নবীনচন্দ্র মহাকাব্য রচনাপ্রসঙ্গে বঙ্কিমচন্দ্রের অনেক সুযুক্তিপূর্ণ উপদেশ গ্রাহ্য করেন নাই, কিন্তু ভুল সিদ্ধান্তটি মহানন্দে শিরোধার্য করিয়া কাব্যত্রয়ে নানা প্রকার ছন্দ ব্যবহার করিয়াছেন; ফলে মহাকাব্যের রসনিষ্পত্তিতে বাধা সৃষ্টি হইয়াছে। অনেক সময় মহাকাব্যের বিষয়বস্তু ও চরিত্র প্রভৃতিতে দুর্বলতা বা ত্রুটিবিচ্যুতি থাকিলেও শুধু রচনা-রীতির গুণে সে মহাকাব্য পাঠকের বিস্ময় আকর্ষণ করিতে পারে। মধুসূদনের 'মেঘনাদবধ কাব্যে'র বক্তব্যবিষয় ও চরিত্রাঙ্কন সম্বন্ধে একমত হউন আর নাই হউন, ইহার ছন্দ, ভাষা, অলঙ্কার প্রভৃতির বাহ্য সৌষ্ঠবে পাঠকের কান-মন-প্রাণ ভরিয়া উঠিবেই। নবীনচন্দ্রের রচনারীতি অতিশয় অসতর্ক ও শিথিল। ছন্দের কারুকলাও তিনি কোনদিন মন দিয়া অনুশীলন করেন নাই—যদিও বাল্যবয়স হইতে কবিতা রচনায় তিনি হাত পাকাইয়াছিলেন।

অবশ্য এক বিষয়ে তিনি প্রশংসা দাবি করিতে পারেন। মহাকাব্য রচনায় তিনি ব্যর্থ

২৬ একদা রবীন্দ্রনাথের সঙ্গে নবীনচন্দ্রের ভাগবত সম্বন্ধে আলাপ হইতেছিল। রবীন্দ্রনাথ বলিলেন "আমি ভাগবতখানিকে একটি খুব উচ্চ অঙ্গের allegory (রূপক) মনে করি।" তদুত্তরে নবীনচন্দ্র বলিলেন, "উহা রূপক মনে করিয়া যদি আপনার তৃপ্তি হয় ক্ষতি নাই। আপনি সেইভাবে দেখুন। কিন্তু আমি যে যাত্রার গানে কৃষ্ণ সাজিয়া আসিলে দেখিয়া অশ্রু সম্বরণ করিতে পারি না, আমার সেই কাল পুতুলটি ভাঙ্গিবেন না। আমার জন্য উহা রাখিয়া দিউন।"
—আমার জীবন, ৪র্থ ভাগ (নবীনচন্দ্র রচনাবলী)

হইলেও গীতিকবিতায় তাঁহার যে রীতিমতো অধিকার ছিল, তাহা সানন্দে স্বীকার করিতে হইবে। মহাকাব্যের গড্ডলিকাস্রোতে গা ভাসাইয়া না দিয়া গীতিকবিতায় সমস্ত প্রতিভা নিয়োগ করিলে তিনি অপেক্ষাকৃত প্রশংসনীয় সার্থকতা অর্জন করিতে পারিতেন। তাঁহার 'অবকাশরঞ্জিনী'র কয়েকটি খণ্ড-কবিতাই তাহার উৎকৃষ্ট প্রমাণ। এই তিনখানি কাব্যের কোন কোন স্থলে যেখানে গীতিরসের প্রভাব পড়িয়াছে, সেখানে কবির ভাব ও ভাষার আবেগনিষ্ঠা পাঠকের চিত্ত আকর্ষণ করে। 'রৈবতকে'র ৬ষ্ঠ সর্গের প্রথমে সুভদ্রাদর্শনে অর্জুনের স্বগতোক্তি সুখপাঠ্য। 'প্রভাসে' কৃষ্ণের প্রতি ব্যর্থ প্রেমে আজীবন অতৃপ্ত জরৎকারুর উক্তি—

তুমি নয়নের আভা তুমি রসনার সুধা
তুমি মম শ্রবণের সঙ্গীত কেবল।
তুমি মম চিরসুখ তুমি মম চিরদুঃখ
সুখদুঃখ মন্থনের অমৃত শীতল।

অত্যন্ত আন্তরিক হইয়াছে, রচনার মধ্যেও সেই আন্তরিক আবেগ সঞ্চারিত হইয়াছে। 'প্রভাসে'র সমুদ্রবর্ণনা নিতান্ত মন্দ নহে।

আমরা ইতিপূর্বে দেখিয়াছি যে, নবীনচন্দ্র নিজস্ব ভাব-ভাবনা ও তত্ত্বকথাকে এই কাব্যত্রয়ে প্রতিষ্ঠিত করিতে চাহিয়াছেন। তিনি মহাভারত ও ভাগবত পাঠ করিয়া কয়েকটি সিদ্ধান্তে উপনীত হইয়াছিলেন। তাঁহার নিকট মহাভারতের কাব্যত্ব অপেক্ষা ইতিহাস-তত্ত্বই অধিকতর চিত্তাকর্ষী হইয়াছিল। কৃষ্ণাবির্ভাবের উদ্দেশ্য ও তাৎপর্য বিশ্লেষণ করিতে গিয়া তিনি উপলব্ধি করিলেন যে, বাসুদেবের মানুষীলীলাই ঐ সমস্ত মহাগ্রন্থের মূল বক্তব্য। শ্রীকৃষ্ণ শতধাবিচ্ছিন্ন ভারতবর্ষকে রাজনৈতিক ও ধর্মনৈতিক ঐক্যের মধ্যে প্রতিষ্ঠিত করিয়া এক বৃহদ্‌ভারতের স্বপ্ন দেখিয়াছিলেন। একদিকে সামন্তচক্র ও রাজন্যবর্গের পারস্পরিক স্বার্থবিরোধ, অপর দিকে বৈদিক যাগযজ্ঞে অতিশয়-আসক্ত ব্রাহ্মণদের কৃষ্ণ ও ক্ষত্রিয়বিরোধিতা এবং ক্ষত্রিয়বিনাশের জন্য শূদ্রের সঙ্গে সহযোগিতা—ইহার মধ্যে কৃষ্ণের রাজনৈতিক ঐক্যসংহতি প্রতিষ্ঠা এবং ব্রাহ্মণ্য প্রভাব ও বৈদিক যাগযজ্ঞের বিরোধিতা এবং প্রেমধর্ম প্রচার—নবীনচন্দ্র প্রধানতঃ এই আদর্শই কাব্যত্রয়ে প্রতিষ্ঠিত করিতে চাহিয়াছিলেন। মহাকাব্যের বিশালতা সৃষ্টির জন্য এই বিরাট পটভূমিকা তাঁহাকে বিশেষ সাহায্য করিতে পারিত; কিন্তু সে বিষয়ে তিনি বিশেষ সচেতন ছিলেন না। তিনি মনে করিয়াছিলেন, বড় বড় চরিত্র, দীর্ঘ কাহিনী ও বিচিত্র বর্ণনার সাহায্যে মহাকাব্যের বিশালতা সৃষ্টি করা যাইবে। কিন্তু মহাকাব্যের আত্মা (epic spirit) বলিতে যাহা বুঝায়, সে সম্বন্ধে তিনি কখনও ধীরস্থির ভাবে ভাবিয়া দেখেন নাই। ভক্তিভাবের প্লাবন, লীরিক উচ্ছ্বাস, পুরাণকথাকে অভিনব ইতিহাস-তত্ত্বের দ্বারা পুনর্লিখনের প্রয়াস প্রভৃতি বিষয়ে তিনি কৌতূহল ও উৎসাহ দেখাইয়াছেন বটে, কিন্তু জীবন সম্বন্ধে যে বিশালতাবোধ থাকিলে মহাকাব্যের বিপুল বিস্তার অবধারণ করিতে পারা যায়, সেরূপ কোন অন্তর্দৃষ্টি নবীনচন্দ্রের ছিল কিনা সন্দেহ। কাব্য-পরিকল্পনা যতই বৈচিত্র্যমণ্ডিত হোক না কেন, মোদকের মিষ্টত্ব যেমন স্বাদে প্রমাণিত হয়, মহাকাব্যের কাব্যগুণও তেমনি পাঠকের উপলব্ধিতে সার্থক হয়। নবীনচন্দ্রের তিনখানি কাব্য

একসঙ্গে পড়িলেও পাঠকমনের মধ্যে লংগিনাস্‌-কথিত সাব্লাইম্‌ (*Hupsous*) বা বিরাট অনুভূতি[২৭] সঞ্চারিত হয় না। অবশ্য একথাও স্বীকার্য যে, মধুসূদনের 'মেঘনাদ বধ' বাদ দিলে ১৯শ শতাব্দীর আর কোন্‌ মহাকাব্যেই-বা বিশাল জীবনরস সঞ্চারিত হইয়াছে? যাহা হউক, কিছু প্রতিভা সত্ত্বেও নবীনচন্দ্র মহাকাব্য রচনায় বিশেষ সাফল্য লাভ করিতে পারেন নাই, তাহার অন্যতম কারণ—তাঁহার প্রতিভা সে স্তরের ছিল না; আর একটি কারণ, তখন মহাকাব্যের প্রথম কোটালের বান সরিয়া গিয়াছে। পাঠক ও কবিচিত্ত ১৯শ শতাব্দীর অষ্টম দশক হইতে বস্তুপ্রধান কাব্যের বহিরঙ্গণ ত্যাগ করিয়া মন্ময়চেতনার অন্তরঙ্গ গূঢ়ৈষণায় আত্মসমাহিত হইয়াছে। এইরূপ অবস্থায় নবীনচন্দ্র সীমাবদ্ধ প্রতিভা লইয়া যে মহাকাব্যের অকূল বারিধিতে পাড়ি জমাইতে পারিবেন না, তাহা তো সম্পূর্ণ স্বাভাবিক।

## পাঁচ

## ॥ উনবিংশ শতাব্দী ও নবীনচন্দ্র ॥

নবীনচন্দ্র উনবিংশ শতাব্দীর যুগমানব। এই শতাব্দীর দ্বিতীয়ার্ধ তদানীন্তন ব্যক্তিমানস ও তাহার আত্মপ্রকাশের নানা পথকে কোথাও প্রচণ্ডভাবে প্রভাবান্বিত করিয়াছে, কোথাও-বা সম্পূর্ণ রূপান্তরিত করিয়াছে। বস্তুত: উনবিংশ শতাব্দীর বাঙ্‌লাদেশ—সাধারণভাবে সমগ্র ভারতবর্ষই সম্পূর্ণ নূতন ভাবধারার মধ্যে নিক্ষিপ্ত হয়। ইতিপূর্বে দীর্ঘকাল ধরিয়া ভারতবর্ষ একটা বিশেষ সীমা ও মনোভাবের মধ্যে আপনাকে বিবর্তিত ও বিকশিত করিয়াছে; নানা প্রভাব, আক্রমণ প্রভৃতিকে এই বিরাট দেশ ও সংস্কৃতি আত্মস্থ করিয়া লইয়াছে, নিজের বিশালতার জারকরসে আগন্তুক সংস্কৃতিকেও জীর্ণ করিয়া ফেলিয়াছে। কিন্তু অষ্টাদশ শতাব্দীর শেষভাগে পাশ্চাত্য জাতির সংস্পর্শ ও প্রভাব ভারতে যে বিচিত্র মনোভাবের সৃষ্টি করিল, তাহা পরবর্তী কালের এক শতাব্দীকে বিশেষভাবে পরিবর্তিত করিয়াছে। এত দিন ধরিয়া জীবন, ধর্ম, রাজনীতি ও সমাজ-জীবনে ভারতীয় জাতি মধ্যযুগীয় আদর্শকে স্বাভাবিকভাবে স্বীকার করিয়া লইয়াছিল। কিন্তু ১৯শ শতাব্দীতে যখন এই পুরাতন জীর্ণ জাতি আধুনিক ইউরোপের আদর্শ, জ্ঞান-বিজ্ঞান, রাষ্ট্রশাসন, ধর্ম ও নীতির সম্মুখীন হইল, তখন তাহার জীবনের মধ্যযুগীয় আদর্শ অপস্থত হইল; রেনেশাঁস ও আধুনিক আদর্শে বলীয়ান পাশ্চাত্য জীবনবাদী সংস্কৃতি মধ্যযুগের গিরিদুর্গে বন্দী ভারতবর্ষকেও আধুনিক জীবনের রাজপথে স্থাপন করিল—প্রাচীন ও মধ্যযুগীয় ভারতবর্ষের যেন নবজন্ম হইল। ইউরোপের বিশাল ক্ষেত্রে রেনেশাঁস নামক যে চিত্তজাগরণ ঘটিয়াছিল, ভারতবর্ষে—বিশেষতঃ বাঙ্‌লাদেশের সঙ্কীর্ণ ক্ষেত্রে তাহার অনুরূপ ব্যাপার ঘটিয়া গেল। ইহাকে আধুনিক সমাজতাত্ত্বিকেরা উনবিংশ শতাব্দীর বাঙ্‌লার রেনেশাঁস বলিয়া থাকেন। ইতিহাসের গতি বিচার করিলে দেখা যাইবে, এইরূপ একটা সর্বাঙ্গীণ

২৭ এই লেখকের 'সমালোচনার কথা'য় লংগিনাসের সাহিত্যতত্ত্ব আলোচিত হইয়াছে।

জাতিজাগরণ বাঙ্‌লাদেশের ষোড়শ শতাব্দীতেও ঘটিয়াছিল। চৈতন্যদেবের নামের সঙ্গে সংযোগ রাখিয়া কেহ কেহ ইহাকে 'চৈতন্য রেনেশাঁস' বলিয়া থাকেন। (দ্রষ্টব্য: বঙ্কিমচন্দ্রের বিবিধপ্রবন্ধ, ২য় খণ্ড—"বাঙ্‌লার ইতিহাস সম্বন্ধে কয়েকটি কথা") তাঁহারা মনে করেন যে, ইউরোপে পেত্রার্কা, লুথার, গেলিলিও, বেকন প্রভৃতির আবির্ভাবের ফলে যেমন রেনেশাঁস ত্বরান্বিত হইয়াছিল, তেমনি চৈতন্যদেবের প্রভাবে এবং রূপসনাতন, রঘুনাথ শিরোমণি, গদাধর, জগদীশ, রঘুনন্দন প্রভৃতির আবির্ভাবে বাঙ্‌লাদেশেও ১৬শ-১৭শ শতাব্দীতে অনুরূপ জাতিগত নূতন ভাবের অনুপ্রেরণা দেখা দিয়াছিল। চৈতন্যদেবের প্রভাবেই বাঙালী সর্বপ্রথম ক্ষুদ্রদেশের ভৌগোলিক সঙ্কীর্ণতা ত্যাগ করিয়া প্রায় সমগ্র ভারতবর্ষের সহিত যোগ উপলব্ধি করিতে পারিয়াছিল। পরিব্রাজক মহাপ্রভু ভারতের চতুঃসীমা পরিভ্রমণ করিয়া যেমন দেশের বৃহদ্ পরিচয় পাইয়াছিলেন, তেমনি বাঙালীর মনেও অনুরূপ বিশাল ভারতের চেতনা সঞ্চারিত হইয়াছিল। তার পরে ১৯শ শতাব্দীতে বাঙালীর দ্বিতীয়বার নবজাগরণ হইল। পাশ্চাত্য জাতির সংস্পর্শে আসিয়া বাঙালী-মানসে এই অভূতপূর্ব চেতনা সঞ্চারিত হইয়াছে। জ্ঞান-বিজ্ঞান, শিক্ষাসাধনা, শিল্প-সাহিত্য, রাজনীতি ও সমাজনীতি, সমাজ-মানস ও ব্যক্তি-মানস—১৯শ শতাব্দীর বাঙলাদেশে ইহাদের যে বিচিত্র রূপান্তর হয়, নূতন সৃষ্টি হয়,—তাহার বীজ অবশ্য এই জাতির অন্তর্জীবনে প্রচ্ছন্নভাবে বর্তমান ছিল; তাহা না হইলে বাহির হইতে আরোপিত কোন তত্ত্ব, দর্শন বা প্রভাব একটা জাতির সমগ্র মনোভঙ্গীকে পাল্টাইয়া দিতে পারে না। বোম্বাই- মান্দ্রাজেও ইংরাজ বাঙলার মতোই কুঠি নির্মাণ করিয়াছিল, শাসনযন্ত্র স্থাপন করিয়াছিল। মুৎসুদ্দি ও কেরানিগিরি করিবার জন্য বাঙলা দেশের মতো ঐ সমস্ত অঞ্চলেও ইংরাজী পাঠশালা ও শিক্ষাযন্ত্র স্থাপিত হইয়াছিল; কিন্তু বাঙলা দেশে ১৯শ শতাব্দী যেমন অভিনব ফলপ্রসূ হইয়াছিল, ঐ অঞ্চলে সেরূপ হয় নাই কেন? কারণ বাঙলার মানসিক-আধার পাশ্চাত্য জীবনবাদী সংস্কৃতিকে গ্রহণ করিতে পারিয়াছিল, তাহাকে কখনও পুরাপুরি স্বীকৃতি দিয়া, কখনও-বা কিছু বর্জন করিয়া বাঙালী পাশ্চাত্য জীবনধারাকে যথাসম্ভব গ্রহণ করিয়াছে, যাহার ফলে অর্ধশতাব্দীর মধ্যেই পূর্ব-প্রত্যন্ত-অঞ্চল সম্পূর্ণ নূতন ধরনের জীবনতত্ত্ব লাভ করিয়াছে। ইহাকেই সমাজবিজ্ঞান ও ইতিহাসতত্ত্বে বাঙলার উনবিংশ শতাব্দীর 'রেনেশাঁস' বলা হয়।[২৯] চৈতন্যযুগে বাঙালী গ্রামীণ সঙ্কীর্ণতা ত্যাগ করিয়া বৃহদ্ ভারতবর্ষে ছড়াইয়া পড়িয়াছিল এবং সংস্কৃত সাহিত্য, দর্শন, স্মৃতি, ন্যায়

২৯ বাঙালীর ১৯শ শতাব্দীর এই নবজাগরণকে কেহ কেহ 'রেনেশাঁস' বলিতে কুণ্ঠিত। তাঁহারা য়ুরোপীয় রেনেশাঁসের সঙ্গে বাঙলার ১৯শ শতাব্দীর নবজাগরণের রেখায় রেখায় মিল দেখিতে পান না। একজন লেখক (কল্যাণ দাশগুপ্ত, চতুরঙ্গ, বৈশাখ-আষাঢ়, ১৩৬৬) বাঙলার এই রেনেশাঁসকে অস্বীকার করিয়া বলিয়াছেন, "কিন্তু নবজীবনের বা নবজাগরণের বাণী কি এত সহজ শ্রোতব্য?……তা হলে তো প্রত্যেক শতকেই একাধিক রেনেশাঁস হয়ে থাকে।" এই আলোচনার আর একস্থানে তিনি নবযুগের লক্ষণগুলিকে তুড়ি দিয়া উড়াইয়া দিয়াছেন, "উনিশ শতকের প্রথমার্ধে সমাজ-জীবনে হিউম্যানিটারিয়ানিজ্‌ম্' সংক্রামিত হয়েছিল এবং তা নবযুগের লক্ষণ—একথা মনে করার হেতু নেই। ইতস্ততঃ যে দুটো একটা ঘটনা পাওয়া যায় তাদের ব্যতিক্রম হিসেবেই গণ্য করা উচিত।" আবার তিনি প্রসঙ্গান্তরে স্বীকার করিয়া লইতেছেন যে, তদানীন্তন বাংলা সাহিত্যে রেনেশাঁসের লক্ষণ ছিল। তাঁহার উক্তি: "ব্যাপক জিজ্ঞাসা ও প্রশ্নমনস্কতা, বিশ্বজগৎ সম্পর্কে অদম্য কৌতূহল, বস্তুতান্ত্রিক মনোভাব প্রত্যেক জিনিসকে বুদ্ধির কষ্টি পাথরে যাচাই করে নেওয়ার প্রবৃত্তি, মানবচেতনা রেনেশাঁস-সুলভ বহুগুণ-বৈশিষ্ট্য সেদিন শিক্ষিত সমাজে আত্মপ্রকাশ করেছিল। রামমোহন, বিদ্যাসাগর, অক্ষয়কুমার, রাজেন্দ্রলাল বা ইয়ংবেঙ্গলের সভ্যগণ সেই গুণবৈশিষ্ট্যেরই ব্যক্তি-প্রমূর্তি। সমকালীন গ্রন্থজগৎ

প্রভৃতিকে বাঙালীর মনীষার দ্বারা নূতন করিয়া রূপান্তরিত বা পুনর্গঠিত করিয়া লইয়াছিল। কিন্তু ১৯শ শতাব্দীর নবজাগরণ তাহার জীবনের মূল ধরিয়া টান দিল; এবার আর ভারতবর্ষ নহে, ভারতের বাহিরের বিরাট দেশ ও কাল তাহার চেতনার রূপান্তর ঘটাইল। মধ্যযুগের আলকেমি-বিশারদ পণ্ডিতগণ এমন একটা রসায়নের পরশপাথর খুঁজিতেন, যাহার স্পর্শে হীন ধাতুও সোনা হইয়া যাইবে। তাঁহারা সে পরশপাথর খুঁজিয়া পান নাই, কিন্তু রসায়নশাস্ত্র আবিষ্কার করিয়াছিলেন। তেমনি ঐরূপ পরশপাথর হইতেছে পাশ্চাত্য জীবনতত্ত্ব ও ঐতিহ্য—যাহার স্পর্শে বাঙালীর মনোভাব এক শতাব্দীর মধ্যেই সম্পূর্ণ নূতন আকার গ্রহণ করে।

## য়ুরোপীয় রেনেশাঁস ও আধুনিকতা

য়ুরোপের ইতিহাসে ষষ্ঠ শতকের সামান্য পূর্ব হইতে পঞ্চদশ শতাব্দীর মধ্যভাগ পর্যন্ত কালপর্যায়কে সাধারণতঃ মধ্যযুগ বলা হয়। এই যুগে মানুষের জ্ঞান-বিজ্ঞান, সাধনা ও জীবনাদর্শ বহুলাংশে ক্ষতিগ্রস্ত হইয়াছিল; জার্মান-অরণ্যবাসী রূঢ় বর্বরের আক্রমণে রোম সাম্রাজ্য ও সভ্যতা ভাঙ্গিয়া পড়িয়াছিল। এই যুগের প্রথম পাঁচশত বৎসরকে তাই 'তামসযুগ' ('The Dark Age') বলে। অবশ্য সমস্ত মধ্যযুগকে 'তামসযুগ' বলা ঠিক হইবে না। এই যুগের শেষের দিকে জ্ঞানবিজ্ঞানের কিছু উৎকর্ষ ও বিকাশ দেখা গিয়াছিল। অবশ্য এই জীবনাদর্শ খ্রীস্টানী মতের দ্বারা নিয়ন্ত্রিত হইয়াছিল বলিয়া একটা সঙ্কীর্ণ ধর্মীয় অনুদারতা প্রাধান্য পাইয়াছিল। তথাপি মধ্যযুগের শেষভাগ নানা দিক দিয়া উল্লেখযোগ্য। সুতরাং মধ্যযুগ বলিতেই সঙ্কুচিত হওয়া উচিত নহে। এই সময়েই আধুনিক শহর গড়িয়া ওঠে এবং তাহার ফলে ব্যবসা-বাণিজ্য

বা পত্র-পত্রিকাসমূহ নবীন মানবতার পরিচায়ক।" অথচ বিস্ময়ের কথা এই যে, লেখক তৎকালীন বাংলা সাহিত্যে রেনেশাঁসের অনেক গুণ লক্ষ্য করিলেও ঐ যুগটাকে কিছুতেই 'রেনেশাঁস' শব্দের দ্বারা চিহ্নিত করিবেন না। য়ুরোপীয় রেনেশাঁস সম্বন্ধে অনেকের স্পষ্ট ধারণা নাই। এই ধরনের লেখকদের 'রেনেশাঁস', 'হিউম্যানিটারিয়ানিজ্‌ম্' প্রভৃতি বিদেশী শব্দের প্রতি পৌত্তলিক ভক্তি আছে বলিয়া ইঁহারা ইতিহাসের গতিরেখা ধরিতে পারেন না। যেহেতু উনবিংশ শতাব্দীর বাঙালীর রেনেশাঁসের মধ্যে মুসলমানের উল্লেখযোগ্য অবদান নাই—কারণ মুসলমান সম্প্রদায় এই নবজাগরণ-ব্যাপার হইতে দূরে সরিয়া দাঁড়াইয়াছিলেন, এবং যেহেতু উক্ত জাগরণ প্রধানতঃ বাঙালী মধ্যবিত্ত হিন্দুর জাগরণ, এই জন্য এই সমস্ত লেখক রেনেশাঁস বিচারে যৌক্তিকতা ও তথ্য বিসর্জন দিয়া মনগড়া থিওরির নৌকায় ভাসিয়া চলিয়াছেন। উনবিংশ শতাব্দীর বাঙালীর পুনর্জাগরণকে রেনেশাঁস বলিলে ইঁহারা বিষম ক্ষেপিয়া যান এবং ইহাকে উড়াইয়া দিবার জন্য অযুক্তি-কুযুক্তির আশ্রয় গ্রহণ করেন।

আর একজন লেখক এই বিষয়ে আরও মৌলিক কথা বলিয়াছেন। ১৩৬৬ সালের 'সাহিত্যের খবর' (শারদীয়া সংখ্যা) নামক পত্রিকায় 'নীলকণ্ঠ' নামক এক ছদ্মবেশী লেখক 'উনবিংশ শতাব্দীর ভূত' প্রবন্ধে পরিষ্কার বলিয়াছেন যে, ১৯০৫ সালের পূর্বে বাঙলাদেশে রেনেশাঁস আসিতেই পারে না; কারণ দেশে যখন স্বাধীনতার জোরদার আন্দোলন ছিল না, তখন রেনেশাঁস থাকিবে কি করিয়া? সুতরাং ইঁহার মতে রাজনৈতিক স্বাধীনতা রেনেশাঁসের প্রধান লক্ষণ। তাহা যখন সেযুগের বাঙলাদেশে ছিল না, সুতরাং রেনেশাঁসও ছিল না—ইহা তো পরিষ্কার লজিক! এই সমস্ত বালসুলভ অসতর্ক উক্তি বিচার করিবার মত প্রচুর সময় আমাদের নাই। উপস্থিত ক্ষেত্রে এইটুকু বলা যায় যে, বিচারবুদ্ধি কী পরিমাণে খাটো হইয়া গেলে এইরূপ বিচিত্র মৌলিক গবেষণা মাথা হইতে বাহির হইতে পারে! ইঁহারা যদি য়ুরোপীয় রেনেশাঁসের খোঁজখবর লইতেন, তাহা হইলে দেখিতে পাইতেন—খ্রীঃ ১৫শ শতাব্দী হইতে দক্ষিণ ও পশ্চিম য়ুরোপের কোন কোন অঞ্চলে সাহিত্য, ধর্মচেতনা, লোকজীবনের আদর্শ প্রভৃতিতে যে অভিনব নূতনত্ব সঞ্চারিত হইয়াছিল, তাহার অনুরূপ ব্যাপার ১৯শ শতাব্দীর হতভাগ্য বাঙলাদেশেও ঘটিয়াছিল—ইহাই রেনেশাঁস। 'রেনেশাঁস' শব্দটি শুচিবাতিকে আটকাইলে ইহার পরিবর্তে স্বচ্ছন্দে 'নবজাগরণ' প্রভৃতি বাংলা শব্দ ব্যবহার করা যাইতে পারে। ১৯শ শতাব্দার বাঙালীর জাগরণ—বুর্জোয়া-উত্থান এবং ১৯০৫ সালের পূর্বে বাঙলাদেশে রেনেশাঁসের আবির্ভাব হইতে পারে না—এই ধরনের বিমূঢ় উক্তি পরিত্যাগ করাই ভাল।

অবলম্বন করিয়া একদল স্বাধীনচেতা মধ্যবিত্ত সম্প্রদায় প্রাধান্য পাইতে আরম্ভ করে। এই যুগেই সামন্ততান্ত্রিক প্রথার গুরুত্বলাভের ফলে রাষ্ট্রনীতিতে ইহাদের প্রাধান্য সূচিত হয় এবং ক্রমে ক্রমে সমাজে ও রাষ্ট্রে ধর্মযাজকদের প্রভাব সঙ্কীর্ণ হইয়া আসে। শিক্ষা, জ্ঞানবিতরণ, সমাজ ও ব্যক্তিগত জীবনে নিয়মশৃঙ্খলা স্থাপন প্রভৃতি ব্যাপারে ধর্মযাজকগণ কিছু কিছু প্রশংসনীয় উদ্যম দেখাইয়াছিলেন। অবশ্য ধর্মের ব্যাপারে ইহারা অতিশয় সঙ্কীর্ণ এবং হানিকর মনোভাব পোষণ করিতেন, এবং যাহা কিছু অখ্রীস্টান, পেগান, হেলেনীয়—তাহার প্রতি ইহাদের প্রচণ্ড বিতৃষ্ণা ছিল। ফলে মধ্যযুগে গ্রীক সাহিত্য, দর্শন, রাজনীতি ও বিজ্ঞানচর্চা বিশেষভাবে হ্রাস পাইয়া গিয়াছিল এবং ধর্মের কুসংস্কার ও যুক্তিহীন রক্ষণশীলতা স্বাধীন মনোবিকাশকে চাপিয়া রাখিয়াছিল। এমন কি, অনেক ধর্মযাজক অক্রোশের বশে গ্রীকরোমীয় 'পেগান' শিল্পকলাকে ধ্বংস করিতেও কুণ্ঠিত হন নাই। বিজ্ঞানের প্রতি ইহাদের আশঙ্কাপূর্ণ ঘৃণা জমিয়া উঠিতেছিল। ৩০৯ খ্রীঃ অব্দে বিশপ থিয়োফিলাস আলেকজান্দ্রিয়ার গ্রন্থাগার ধ্বংস করেন; কারণ তাহাতে হেলেনীয় পেগান গ্রন্থই ছিল বেশি। ৪১৫ খ্রীঃ অব্দে আলেকজান্দ্রিয়ার উন্মত্ত খ্রীস্টান জনতা হাইপাশিয়া নামক বিখ্যাত গণিতজ্ঞকে হত্যা করে। এইরূপে ৬ষ্ঠ ও ৭ম শতাব্দীতে রোম গাঢ় অন্ধকারে দুর্নিরীক্ষ্য হইয়া গেল। ৫২৯ খ্রীঃ অব্দে সম্রাট জাস্টিনিয়ান এথেন্সে অবস্থিত প্লেটোর বিখ্যাত বিদ্যামন্দিরকে বন্ধ করিবার আদেশ দিয়াছিলেন। অবশ্য এই সময়ে য়ুরোপের বহু স্থলে জ্ঞানচর্চা বাধা পাইলেও বাইজান্টিয়ামে (আধুনিক কনস্টান্টিনোপ্‌ল্) তখনও গ্রীক জ্ঞানবিজ্ঞান পূর্ণ গৌরবে বিরাজ করিতেছিল।

৮ম শতাব্দীতে আরব মুসলমানদের মধ্যে জ্ঞানবিজ্ঞান—বিশেষতঃ বিজ্ঞান ও গণিত প্রশংসনীয় ভাবে অনুশীলিত হইত। এই মুসলমান পণ্ডিতগণ ভারত ও গ্রীক আদর্শে আণবিক তত্ত্ব সম্বন্ধে গবেষণা করিয়াছিলেন; ইহাদের অনেকেই আলকেমির গোঁড়া ভক্ত ছিলেন। ৮ম শতাব্দীর শেষে প্রসিদ্ধ রসায়নবিদ জবির-ইবুন্ হারিয়ান রসায়ন সম্বন্ধে নূতন কথা প্রচার করেন। ১০ম শতাব্দী হইতে আরব জাতির মধ্যে রসায়ন, পদার্থবিজ্ঞান ও জ্যোতির্বিদ্যা বিশেষ জনপ্রিয় হইয়াছিল। ইবুন্-অল্-হাইথাস্, অল্-হাজেন, ইবুন্-সিনা প্রভৃতি আরবীয় মুসলমান পণ্ডিতগণ খ্রীঃ ১০ম-১২শ শতাব্দীর মধ্যে বিজ্ঞান সম্বন্ধে এমন সমস্ত মৌলিক গ্রন্থ রচনা করিয়াছিলেন যে, ইহার লাতিন অনুবাদ একদা য়ুরোপের অধিকাংশ বিশ্ববিদ্যালয়ের একমাত্র পাঠ্য গ্রন্থরূপে জনপ্রিয়তা লাভ করিয়াছিল।

আরব মুসলমান পণ্ডিতমণ্ডলীর মধ্যে যেমন জ্ঞানবিজ্ঞানের অনুশীলন চলিতেছিল, তেমনি, মধ্যযুগের দ্বিতীয় পর্যায়ে য়ুরোপেও কিছু কিছু জ্ঞানবিজ্ঞান চর্চা লক্ষ্য করা যাইবে। এই যুগেও নেপ্‌ল্‌সের নিকট সালার্নো শহরে রীতিমত চিকিৎসাবিজ্ঞান শিক্ষা দেওয়া হইত। ব্রিটানির একজন তরুণ ধর্মযাজক আবেলার্ড প্যারিসে (১২শ শতাব্দী) ধর্মতত্ত্ব ও তর্কবিদ্যা শিক্ষা দিতে আরম্ভ করেন। পরে তাঁহার সুতীক্ষ্ণ বুদ্ধিবাদী আলোচনায় আকৃষ্ট হইয়া বহু শিক্ষার্থী প্যারিসে ভিড় করিতে থাকে। পরে এইস্থানে প্যারিস বিশ্ববিদ্যালয় গড়িয়া ওঠে। ইতালির অন্তর্গত বোলন শহরের অধিবাসী গ্রাসিয়ান যুক্তির সাহায্যে খ্রীস্টান ধর্মতত্ত্ব ব্যাখ্যা বিশ্লেষণ শুরু করেন। তাঁহার যৌক্তিক আলোচনা ও অভিনব মতবাদ শুনিবার জন্য বোলন শহরে নানা দেশ হইতে

ছাত্র-অধ্যাপকের সমাগম হইত ; এখানেও কালক্রমে বোলন বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হয়। প্যারিস বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকদের মধ্যে কোন বিষয়ে মতান্তর হইলে একদল অধ্যাপক ছাত্রসহ প্যারিস বিশ্ববিদ্যালয় ত্যাগ করিয়া ইংলিশ চ্যানেল পার হইয়া ইংলণ্ডের টেম্‌স্ নদীর তীরে অবস্থিত অক্সফোর্ড নামক একটি গ্রামে বসবাস করিতে থাকেন—এই ভাবে অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ের জন্ম হয়। মধ্যযুগ অস্ত যাইবার পূর্বে ইতালির আকাশে দান্তের প্রতিভা শেষ রশ্মি বিচ্ছুরিত করিয়া বিদায় লইল। সুতরাং মধ্যযুগের দ্বিতীয়ার্ধে জ্ঞানবিজ্ঞান সম্পূর্ণরূপে জড়ত্ব প্রাপ্ত হইয়াছিল, তাহা ঠিক নহে।

মধ্যযুগের চিতাভস্ম হইতে য়ুরোপে পুনর্জাগৃতি বা *Rneaissance* এর[৩০] আবির্ভাব হইল। ইহার প্রত্যক্ষ কারণ তুর্কী কর্তৃক কনস্টান্টিনোপ্‌ল্ বিজয় ( ১৪৫৩ খ্রীঃ অঃ )। ইতিপূর্বে রোমসাম্রাজ্য ও সভ্যতা ধ্বংস হইলেও বাইজান্টিয়াম বা কনস্টান্টিনোপ্‌লে ( আধুনিক ইস্তান্‌বুলের কাছে ) রোম সাম্রাজ্যের ঔপনিবেশিক সত্তা দীর্ঘকাল জীবিত ছিল। ৩৩০ খ্রীঃ অব্দে রোমসম্রাট কন্‌স্টানটাইন এই নগরীকে রোমসাম্রাজ্যের নূতন রাজধানীতে পরিণত করেন এবং তাহার পরে উত্তরোত্তর ইহার সাংস্কৃতিক জীবন বিকাশ লাভ করে। কিন্তু ১৫শ শতাব্দীর মধ্যভাগে এই নগর তুর্কীর দ্বারা বিজিত হইলে ইহার অধিবাসী গ্রীক-রোমান পণ্ডিতগণ ইতালিতে পলাইয়া গেলেন এবং ইঁহাদের দ্বারা গ্রীকসাহিত্য, দর্শন, জ্ঞানবিজ্ঞান প্রভৃতি আবার নবোদ্যমে য়ুরোপে প্রচারিত হইল ; খ্রীস্টানী গোঁড়ামির স্থলে হেলেনীয় জীবনবাদী সংস্কৃতি য়ুরোপকে নবজন্ম দান করিল—ইহাই রেনেশাঁস। কিন্তু তুর্কী কর্তৃক বসফোরসের তীরবর্তী কনস্টান্টিনোপ্‌ল্ জয় রেনেশাঁসের অন্যতম প্রধান কারণ হইলেও ইহার আরও অনেক গূঢ় ও সুদূরপ্রসারী কারণ আছে, যাহার দ্বারা রেনেশাঁসের বিচিত্র ঐশ্বর্য এত দ্রুতবেগে য়ুরোপে বিস্তার লাভ করে। তন্মধ্যে প্রধান কারণগুলির উল্লেখ করা যাইতেছে :—

১। ভৌগোলিক অভিযান ও নূতন দেশ আবিষ্কার।
২। বৈজ্ঞানিক আবিষ্ক্রিয়া।
৩। মুদ্রাযন্ত্রের আবিষ্কার, মুদ্রিত গ্রন্থের জ্ঞানবিস্তারে প্রয়োগ।
৪। কনস্টান্টিনোপ্‌লের পতন।
৫। 'হিউম্যানিজ্‌ম্' অর্থাৎ গ্রীক সাহিত্য ও সংস্কৃতির প্রভাব।
৬। ব্যক্তিস্বাতন্ত্র্যের প্রতিষ্ঠা।
৭। মানবচিত্তে সংশয় ও প্রশ্নচেতনার আবির্ভাব।
৮। ধর্মীয় প্রতিক্রিয়া।

মার্কোপোলোর দেশ পর্যটন, ক্রুসেড যোদ্ধাদের ভিন্ন দেশের সংস্পর্শ লাভ, দিয়াজ, কলম্বাস, ভাস্কো-ডা-গামা, ম্যাগেলানের দেশদেশান্তরে অভিযান এবং নূতন নূতন দেশ আবিষ্কারের ফলে

৩০ লাটিন re শব্দের অর্থ পুনরায় এবং nasci শব্দের অর্থ জন্ম গ্রহণ করা ; ইহা হইতে নিষ্পন্ন renasci ( পুনর্জন্ম গ্রহণ করা ), এবং তাহার ক্রিয়া-বাচক বিশেষ্য করিয়া renascens ( অর্থাৎ পুনর্জন্ম গ্রহণ ) পদ সৃষ্টি হইয়াছে। ফরাসী renaissance ( পুনর্জন্ম গ্রহণ ) শব্দটি renaitre, ( পুনরায় জন্ম গ্রহণ করা ) হইতে নিষ্পন্ন হইয়াছে। Renascence ইহার ইংরেজী প্রতিশব্দ।

য়ুরোপের মধ্যযুগীয় সঙ্কীর্ণতা অনেকটা হ্রাস পাইয়া গেল। এই সময়ে নানারূপ বৈজ্ঞানিক আবিষ্কারের ফলে মানুষের জ্ঞানের সীমা ধর্মগ্রন্থ ছাড়াইয়া অনেক দূর অগ্রসর হইল। গ্যালিলিও, কোপারনিকাস, কেপলার প্রভৃতি পণ্ডিতদের জ্যোতির্বিদ্যা লইয়া গবেষণা এবং নিউটনের মাধ্যাকর্ষণতত্ত্ব সেই জ্ঞানের সীমাকে আরও সম্প্রসারিত করিল। পোল্যাণ্ডের অধিবাসী কোপারনিকাস ১৪৯৩ খ্রী: অব্দে ঘোষণা করেন যে, পৃথিবী ব্রহ্মাণ্ডের কেন্দ্রস্থলে নাই, সূর্য কেন্দ্রে বিরাজ করিতেছে এবং পৃথিবী অন্যান্য গ্রহরাজির মতো সূর্যকে কেন্দ্র করিয়া আবর্তিত হইতেছে। ডেনমার্কের টাইকো ব্রাহে এবং জার্মানির কেপ্‌লার এই তত্ত্বকে সুপ্রমাণিত করিলেন। ব্রুনো (১৬৬০ খ্রী: অব্দে ধর্মমতের জন্য তাঁহাকে পোড়াইয়া মারা হয়) প্রমাণ করিলেন যে, সৌরজগতের বাহিরেও বিরাট মহাশূন্য পড়িয়া আছে। পদুয়া নগরের অধিবাসী গ্যালিলিও দূরবীক্ষণ যন্ত্রের সাহায্যে প্রমাণ করিলেন—কোপারনিকাসের সিদ্ধান্তই ঠিক। রেনেশাঁসের যুগে শুধু জ্যোতির্বিদ্যা নহে, জ্ঞানবিজ্ঞানের আরও অগ্রগতি লক্ষ্য করা যাইবে। এই সময়ে ভেসালিয়াস (১৭শ শতাব্দী) মানুষের শারীরতত্ত্ব ব্যাখ্যা করেন এবং উইলিয়ম হার্ভে (১৬২৮ খ্রী: অ:) রক্তসঞ্চালন প্রক্রিয়া আবিষ্কার করেন। এই ১৭শ শতাব্দীতেই হেলমণ্ট্‌ রসায়নে এবং গেস্‌নার উদ্ভিদবিদ্যায় অনেক নূতন তথ্য সংযোজিত করেন। শুধু জ্ঞানবিজ্ঞান এবং মানবদেহতত্ত্ব নহে, উদ্ভিদতত্ত্ব ও প্রাণিতত্ত্ব পরীক্ষার সংবাদও পাওয়া যাইতেছে। ১৫৪৫ খ্রী: অব্দে পদুয়া নগরে বৃক্ষলতা সম্বন্ধে গবেষণার জন্য উদ্ভিদ-উদ্যান স্থাপিত হয় এবং লিসবন শহরে প্রাণিতত্ত্ব পরীক্ষার জন্য একটি পশুশালাও প্রতিষ্ঠিত হয়। বিজ্ঞানের নানা শাখা অনুশীলনের জন্য কয়েকটি বিজ্ঞান পরিষদও প্রতিষ্ঠিত হইয়াছিল। ১৫৬০ খ্রী: অব্দে নেপল্‌স্‌-এ প্রতিষ্ঠিত Accademi Secretorum Natural নামক পরিষদের বিজ্ঞান অনুশীলনই ছিল প্রধান উদ্দেশ্য। ১৬০৩-৩০ এর মধ্যে রোমে Accademia dei Lincei বর্তমান ছিল এবং ফ্লোরেন্সে Accademia dei Ciments নামক প্রতিষ্ঠানের একমাত্র উদ্দেশ্যই ছিল বিজ্ঞানচর্চা ও অনুশীলন।

মুদ্রাযন্ত্রের আবিষ্কার ও গ্রন্থপ্রচারে ইহার ব্যবহার রেনেশাঁসের একটি সাক্ষাৎ কারণ। ১৫শ শতাব্দীর মধ্যভাগে (১৪৪০-১৪৫০) জোহান গুটেনবার্গ য়ুরোপে ছাপার অক্ষর আবিষ্কার করেন।* ফলে ছাপাখানার কল্যাণে অতি দ্রুতবেগে জ্ঞান বিজ্ঞান, ধর্মতত্ত্ব ও দর্শনগ্রন্থ অক্ষরজ্ঞানবিশিষ্ট জনসাধারণের মধ্যে বিস্তার লাভ করে। লোকভাষায় বাইবেল অনূদিত হইলে জনসাধারণকে ধর্মোপদেশের জন্য আর যাজকসম্প্রদায়ের মুখাপেক্ষী হইয়া থাকিতে হইল না। সকলের মধ্যে ধর্ম-সম্বন্ধে স্বাধীন আলোচনা ও বিতর্কের সুযোগ দেখা দিল; লোকের বোধগম্য ভাষায় গ্রন্থাদি মুদ্রিত ও প্রকাশিত হইলে যেমন জ্ঞানচর্চা ও বিজ্ঞানানুশীলন বাড়িয়া গেল, তেমনি ধর্মীয় রক্ষণশীলতার স্থলে সহনশীলতা, উদারতা ও গভীর অন্তর্দৃষ্টির আবির্ভাব হইল। কনস্টান্টিনোপ্‌লের পতনের পর গ্রীক পণ্ডিতগণের ইতালিতে পলায়ন এবং তাহার প্রতিক্রিয়ার কথা পূর্বেই বলা হইয়াছে। এই প্রসঙ্গে গ্রীক সাহিত্য-শিল্প-সংস্কৃতি বা হিউম্যানিজ্‌মের

* গুটেনবার্গ্‌ ১৪৫৬ খ্রী: অব্দের কাছাকাছি সময়ে সর্বপ্রথম 'Vulgate Bible' মুদ্রিত করেন, ইহাই য়ুরোপের প্রথম 'চালা-অক্ষরে' ছাপা বহি। যাজক মাজারিনের সংগ্রহে এই বাইবেল পাওয়া গিয়াছে বলিয়া গুটেনবার্গের বাইবেল 'মাজারিন বাইবেল' নামেও পরিচিত।

তাৎপর্য উল্লেখযোগ্য। মধ্যযুগের অন্তে গ্রীক সাহিত্য, দর্শন ও শিল্পকলার প্রতি নিষ্ঠাকে 'হিউম্যানিজম্' বলা হয়। ১৪শ শতাব্দীর মাঝামাঝি পেত্রার্কা ও বোকাচিও গ্রীক হিউম্যানিজমের ধারাটিকে প্রথম জনপ্রিয় করেন। ১৩৯৭ খ্রীঃ অব্দে খ্রাইসোলোরাস নামক এক গ্রীক পণ্ডিত ইতালিতে গ্রীক সাহিত্য ও দর্শন প্রচার করেন। পরবর্তী কালে হিউম্যানিজম্ বলিতে মধ্যযুগের গোঁড়ামিবর্জিত উদার গ্রীক সাহিত্য ও সংস্কৃতির অনুশীলন বুঝাইত। ইতিপূর্বে খ্রীস্টান ধর্মতত্ত্বের প্রভাবে মানুষ পার্থিব জীবনকে ঘৃণা করিতে শিখিয়াছিল। আদিম পাপভীতি ( 'The Original Sin' ) যে ধর্মের মূলে বর্তমান, তাহাতে যে মানুষের বাস্তব জীবনের শ্রীসৌন্দর্য-আনন্দ-উল্লাস অস্বীকৃত হইবে, তাহাতে আর বিস্ময়ের কি আছে? কিন্তু রেনেশাঁসের যুগে গ্রীক সাহিত্য-দর্শনাদির ঘনিষ্ঠ অনুশীলন ও অনুসরণে নব দেশ আবিষ্কার, বিজ্ঞানানুশীলন, ঐশ্বর্য-বিলাস-আনন্দের অবারিত আবির্ভাব, রাজনৈতিক ও অর্থনৈতিক স্বাধীনতা প্রভৃতির সাহায্যে মানুষের বাঁচিয়া থাকার মধ্যে পরম সার্থকতা পুনঃপ্রতিষ্ঠিত হইল।

হেলেনীয় সংস্কৃতিতে ইহার সঙ্গে আরও একটা বড় বৈশিষ্ট্য লক্ষ্য করিতে হইবে। ইহাই মানুষের অন্তর্জীবনের নূতন আবিষ্কার। মধ্যযুগে খ্রীস্টানী অনুশাসনের ফলে মানুষের ব্যক্তিস্বাতন্ত্র্য বিসর্জিত হইয়াছিল। ধর্মযাজকগণ নির্দেশ দিলেন: ব্যক্তিগত সত্তা বিসর্জন দাও, খ্রীস্টানী "দশ-অনুজ্ঞা" রেখায় রেখায় অনুসরণ কর এবং যত শীঘ্র সম্ভব পাপতাপের পৃথিবী ত্যাগ করিয়া যাও; যাইবার পূর্বে ধর্মযাজকদের কিঞ্চিৎ কাঞ্চনমূল্য দিয়া স্বর্গপ্রবেশের ছাড়পত্র ('Indulgence' বা ক্ষমাপত্র) সংগ্রহ কর। রেনেশাঁসের ফলে বাস্তব জীবনের প্রতি শ্রদ্ধা ফিরিয়া আসিল, মানুষের ব্যক্তিস্বাতন্ত্র্যের প্রতিষ্ঠা হইল। এই যে মানুষের প্রতি শ্রদ্ধা, যাহা ব্যক্তিস্বাতন্ত্র্যের পরিণাম, তাহাই রেনেশাঁসের সর্ববৃহৎ দান, সমগ্র মানবসত্তার ( *l'uomo Universale* ) জাগরণই রেনেশাঁসের শ্রেষ্ঠ পুরস্কার। এই ব্যক্তিস্বাতন্ত্র্য হইতে প্রশ্ন ও সংশয়ের উৎপত্তি। মানুষের ব্যক্তিত্ব যখন মর্যাদা লাভ করিল, তখন সেই ব্যক্তিত্বের বলে মানুষ মধ্যযুগীয় ধর্ম দর্শন-প্রতিষ্ঠান ও রাজনীতিকে বিশ্লেষণ করিল, প্রশ্ন করিল—যথার্থ উত্তর না পাইলে পূর্বতন দৃঢ়মূল ধর্মসংস্কারকেও পরিত্যাগ করিতে কুণ্ঠিত হইল না। এই সংশয় ও চিত্তজিজ্ঞাসা ধর্মকেই প্রবলভাবে আঘাত করিল। ইতিপূর্বে জনসাধারণের ভাষায় বাইবেল অনূদিত হইয়াছিল; সুতরাং বর্ণজ্ঞানসম্পন্ন যে-কোন ব্যক্তি ধর্মের সাধারণ তাৎপর্য নিজেরাই বুঝিতে পারিল, ধর্মযাজক সম্প্রদায়ের প্রভাবও হ্রাস পাইতে আরম্ভ করিল। যুক্তির পরীক্ষায় যখন রক্ষণশীল খ্রীস্টান ধর্মবিশ্বাস সসম্মানে উত্তীর্ণ হইতে পারিল না, তখন অনেকেই এই ধর্মের প্রতি একনিষ্ঠ আনুগত্য হারাইয়া ফেলিল। ১৭শ শতকে ইহার সূচনা; ১৮শ শতকের আলোকিত যুগে ( 'The Age of Enlightenment' ) অধ্যাত্মতত্ত্বসংশয়ী যুক্তিবাদের প্রবল আধিপত্য লক্ষ্য করা যাইবে। গিবন তাঁহার *Decline and Fall of Roman Empire* গ্রন্থের ১৫শ ও ১৬শ অধ্যায়ে খ্রীস্টান ধর্মকে আক্রমণ করেন। লেসিং তাঁহার *Nathan the Wise* ( 1779 ) নাটকে ইহুদি, খ্রীস্টান, ইসলাম—যে কোন ধর্মীয় ব্যাপার পরিত্যাগ করিলেন। লা মাত্রি-র *Historical and Critical Dictionary*-তে মহানন্দে সংশয়বাদ স্বীকৃত হইল। হিউম *Essay on Miracles* ( 1747 ) গ্রন্থে বুদ্ধিবাদকে প্রাধান্য দিয়া যে কোন অর্থনৈতিক ধর্মীয় ব্যাপার পরিত্যাগ করিলেন। লা মত্রি-র '*Man a Machine*'-এ

মানুষকে অন্যান্য মানবেতর প্রাণী ও জড়বস্তুর সমতুল্য বলিয়া প্রচার করা হইল। দিদেরো-র *Pensees sur l' interpretation de la nature*-এ ( 1754 ) জড় দর্শনকেই স্বীকৃত দেওয়া হইয়াছে। ব্যারন হলবাখ্ *System de la nature* গ্রন্থে ভগবানের অস্তিত্ব অস্বীকার করিয়া বলেন, "If we go back to the beginning, we shall always find that ignorance and fear have created the gods". রেনেশাঁসের পর ১৭শ শতাব্দী হইতে ১৯শ শতাব্দী পর্যন্ত আধুনিক বৈজ্ঞানিক যুক্তিবাদী যুগ। মানবদর্শন, রাজনৈতিক স্বাধীনতা, সাধারণের রাষ্ট্র ও সমাজে ক্ষমতা লাভ, বৈজ্ঞানিক গবেষণা ও যন্ত্রশিল্পের অভিনব বিকাশ প্রভৃতির দ্বারা য়ুরোপ রেনেশাঁসের ফসল ঘরে তুলিয়া আধুনিক জীবনের বিশাল প্রান্তরে মহামানবের জগৎসভায় মিলিত হইল।

বিজ্ঞানের অভিনব আবিষ্ক্রিয়া, যন্ত্রবিদ্যার ব্যবহারিক প্রয়োগ, সমাজদর্শনে মানবজীবনের প্রাধান্য এবং রাষ্ট্রে জনসাধারণের আধিপত্য বিস্তার—১৮শ-১৯শ শতাব্দীর য়ুরোপীয় জীবন ও সংস্কৃতিতে এই বৈশিষ্ট্যগুলি বিশেষভাবে দৃষ্টিগোচর হইবে। ১৮শ শতাব্দীতেই প্রধানতঃ অভিজ্ঞতামূলক প্রত্যয়কে অবলম্বন করিয়া জ্ঞানবিজ্ঞান মানবচিত্তের দুর্জ্ঞেয় অন্ধকারে আলোক নিক্ষেপ করিল। অবশ্য ১৭শ শতাব্দী হইতেই বিজ্ঞানের জয়যাত্রা আরম্ভ হইয়াছিল। এই বিজ্ঞান প্রধানতঃ তত্ত্বমূলক বিশুদ্ধ বিজ্ঞান ( pure science ), কোথাও বা যন্ত্রবিদ্যামূলক নির্মিতি। ১৮শ শতাব্দীর শেষাংশে ( ১৭৮৬ ) গ্যালভানি বিদ্যুৎশক্তি সম্বন্ধে কিঞ্চিৎ তথ্য সংগ্রহ করেন। তাঁহার মতে জীবদেহ হইতে বিদ্যুৎ উৎপন্ন হয়। কিন্তু শক্তির যথার্থ স্বরূপ আবিষ্কার করেন ভোল্টা ( ১৭৪৫-১৮২৭ )। তিনি গ্যালভানির বিদ্যুৎতত্ত্বের অসারতা প্রমাণ করিয়া সর্বপ্রথম বিদ্যুৎ উৎপাদক ব্যাটারী নির্মাণ করেন। ১৭৭০ খ্রীঃ অব্দে জেম্‌স্ ওয়াট বাষ্পচালিত ইঞ্জিন আবিষ্কার করেন; ১৭৮৪ খ্রীঃ অব্দে রাইট ভ্রাতৃদ্বয়ের চেষ্টায় বিমানপোত আবিষ্কৃত হয়। ১৭৯৪ খ্রীঃ অব্দে সর্বপ্রথম টেলিগ্রাফ ব্যবহৃত হয়। ১৮০৩ খ্রীঃ অব্দে কাগজ তৈয়ারীর কলে প্রচুর পরিমাণে কাগজ তৈয়ারী হইতে থাকে; ইহার সামান্য পূর্বে ১৭৯৮ খ্রীঃ অব্দে আর্ল অব স্টানহোপ লোহার ফ্রেমের সাহায্যে মুদ্রাযন্ত্রকে আরও কর্মঠ করিয়ে তোলেন। ফলে ১৯শ শতাব্দীর গোড়ার দিকে সুলভ মূল্যের পুস্তকাদি অতি সহজেই জনসাধারণের হস্তগত হয়। ১৮১৪ খ্রীঃ অব্দে ষ্টীফেনসন বাষ্পচালিত ইঞ্জিনকে সর্বপ্রথম রেলপথে চালিত করেন। ১৮৩১ খ্রীঃ অব্দে মাইকেল ফ্যারাডে বৈদ্যুৎ-চুম্বকের প্রয়োগ আবিষ্কার করেন; ১৮৪৭ সালে হেল্‌ম্‌হোৎজ শক্তিসংরক্ষণতত্ত্বকে ( Conservation of energy ) সর্বপ্রথম ব্যাখ্যা করেন; ১৮৫৯ অব্দে চার্লস্ ডারউইনের বিখ্যাত গ্রন্থ *The Origin of Species* প্রকাশিত হয়। ইহাতে তিনি ঐশ্বরিক সৃষ্টিতত্ত্ব অস্বীকার করিয়া জীববিজ্ঞানে বিবর্তনতত্ত্ব প্রতিষ্ঠিত করেন। ওয়ালেস ও হাক্‌স্‌লি ডারউইনের তত্ত্বকথাকে বিস্তারিতভাবে ব্যাখ্যা করিয়া ঈশ্বর কর্তৃক বিশেষ সৃষ্টিতত্ত্বকে (Theory of special creation) মিথ্যা প্রমাণিত করেন। ইতি-পূর্বে নিউটন জগদ্ব্যাপারকে একটা সুপরিচালিত যন্ত্ররূপে ব্যাখ্যা করিয়া খ্রীষ্টীয় ঈশ্বরতত্ত্বকে আপনার অজ্ঞাতসারে খানিকটা দুর্বল করিয়া ফেলিয়াছিলেন। ডারউইনের বিবর্তনতত্ত্ব মানবজীবনকে বৈজ্ঞানিক জীবতত্ত্বের দ্বারা ব্যাখ্যা করিল,—ঈশ্বরের ক্রিয়াকর্মাদি ক্রমেই হ্রাস পাইতে লাগিল। ১৮শ শতাব্দীতে জেম্‌স্ হাটন *The Theory of the Earth* ( 1785 ) গ্রন্থে সর্বপ্রথম ভূতত্ত্বকে

বিজ্ঞানের দ্বারা ব্যাখ্যা করিয়া বিশ্ব সম্বন্ধে জনসাধারণের অজ্ঞতা দূর করিতে সাহায্য করিয়াছিলেন। ল্যামার্ক কয়েকটি জীবাশ্ম ( fossil ) আবিষ্কার ও শ্রেণীবদ্ধভাবে সাজাইয়া ভূতত্ত্বের বৈজ্ঞানিক সত্যকে প্রমাণ করেন। ১৮৯৫ খ্রীঃ অব্দে সিগমুণ্ড ফ্রয়েড মানবচৈতন্যের গভীর স্বরূপ ব্যাখ্যা করিয়া ধর্মশাস্ত্রের কবল হইতে মানুষের মনস্তত্ত্বকে উদ্ধার করেন। তিনি যেমন মনের রহস্য ফাঁস করিয়াছিলেন, ঠিক তেমনি তাহার একবৎসর পরে ১৮৯৬ খ্রীঃ অব্দে রোন্‌ট্‌জেন 'এক্‌স্‌ রে' আবিষ্কার করিয়া মানুষের দেহের রহস্য পরিপূর্ণরূপে উদ্‌ঘাটিত করিলেন। অতঃপর "দেহের রহস্যে বাঁধা অদ্ভুত জীবন" শুধু কবিতাতে বাঁচিয়া রহিল। ১৭শ শতাব্দী হইতে মানুষের বৈজ্ঞানিক অনুসন্ধিৎসা ক্রমেই বৃদ্ধি পাইতেছিল ; ১৮শ-১৯শ শতাব্দীতে তাহার চূড়ান্ত বিকাশ লক্ষ্য করা গেল। পরীক্ষা-নিরীক্ষামূলক বিশুদ্ধ বিজ্ঞান ( Pure science ) এবং প্রয়োগসমর্থ যন্ত্রবিজ্ঞানের ( Applied science ) উন্নতিতে মানুষের দৈনন্দিন জীবন একদিকে সুখকর হইল , অপরদিকে এতদিন ধরিয়া খ্রীস্টান ধর্মশাস্ত্র বিশ্ব এবং মানুষকে যে আধ্যাত্মিক আবরণে ঢাকা দিয়া রাখিয়াছিল, ১৯শ শতাব্দীর বিজ্ঞানের যুগে সে সমস্ত অনৈসর্গিক ব্যাপারের সমাধি হইল ; মানুষ ও পৃথিবী বুদ্ধির নিকট ধরা দিল, মানুষের আত্মপ্রত্যয়-সিদ্ধ যুক্তি ও জ্ঞান রহস্যের দুর্জ্ঞেয়তা হইতে মুক্তি পাইল।

১৮শ শতাব্দীর মধ্যভাগে যে তীক্ষ্ণ যুক্তিবাদের উত্থান হইল, তাহার মূল্য অসাধারণ। এই জন্য ১৮শ শতাব্দীর দ্বিতীয়ার্ধকে প্রজ্ঞালোকের যুগে ( 'The Age of Enlightenment' বা 'The Age of Illumination' ) বলা হয়। জার্মান ও ফরাসী ভাষায় ইহার নাম যথাক্রমে *Aufklarung* এবং *Eclaircissement*. ১৮শ শতাব্দীতে রিশ্‌লু ফ্রেঞ্চ্‌ এ্যাকাডেমি ( Academie Francaise ) প্রতিষ্ঠিত করিয়া ফরাসী দেশে জ্ঞানবিজ্ঞানের বাধা মুক্ত করেন। দিদেরো তাঁহার *Encyclopedie*-তে ( ১৭৫১ ) সে যুগের ফরাসীদেশের শ্রেষ্ঠ জ্ঞানী ব্যক্তিদিগকে আহ্বান করেন। ১৭৫১-৫২ খ্রীঃ অব্দে দিদেরো এবং ডি-এ্যালেম্বার প্যারিস হইতে *Encyclopedie* প্রকাশ করেন ; জ্ঞানভাণ্ডারের নানা রহস্যকথা এই বিশ্বকোষের ২৮টি খণ্ডে প্রকাশিত হয়। ভোলতেয়র, দিদেরো, রুশো, মতঁস্কু্য প্রভৃতি বিপ্লবী প্রতিভাধর ব্যক্তির বিখ্যাত রচনাপুষ্ট এই গ্রন্থের প্রভাবকে 'এন্‌সাইক্লোপীডিস্ট' আন্দোলন বলে। ইহারা ধর্ম, দর্শন ও রাজনীতি বিষয়ে বিপ্লবী আদর্শ প্রচার করিয়া ফরাসী বিপ্লবের সূচনা করেন। ভোলতেয়র[৩১] দিদেরোর মতো প্রখর যুক্তিবাদে বিশ্বাস করিতেন ; তিনিও খ্রীস্টানী মূঢ়তা ও যাজক সম্প্রদায়কে প্রচণ্ড ভাষায় আক্রমণ করেন। রুশো মানুষের কৃত্রিম সভ্যতা ও শোষণকে তীব্র ঘৃণা করিয়া মানুষের সর্ববিধ বন্ধনের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করেন তাঁহার *Conr Socia* গ্রন্থে। তাঁহার এই গ্রন্থে সমাজের যৌথশক্তির স্থলে মানুষের ব্যক্তিগত সত্তাকে প্রতিষ্ঠিত করা হইয়াছে।

১৯শ শতাব্দীতে অতিশয় বিখ্যাত দুইটি সমাজদার্শনিক মতের কথা এই সঙ্গে উল্লেখযোগ্য —একটি অগুয়েস্ত কোঁৎ-প্রচারিত Positivism বা ধ্রুববাদ, এবং অপরটি মিল্‌ প্রচারিত Utilitarianism বা প্রয়োগবাদ। ১৮২৮ সালে কোঁৎ Positivism সংক্রান্ত প্রথম গ্রন্থ *Cours*

৩১ ভোলতেয়রের আসল নাম—Francois Rarie Arouet তিনি 'ভোলতেয়র' নামটি সাহিত্যক্ষেত্রে ব্যবহার করিতেন।

*de philcsophie positive* প্রকাশ করেন। তাঁহার দর্শন প্রত্যক্ষ জ্ঞানবিজ্ঞানের উপর প্রতিষ্ঠিত ; তিনি সেণ্ট সাইমনের আদর্শে ঈশ্বরের স্থলে মানুষকে প্রতিষ্ঠিত করেন এবং নীৎশের আদর্শে 'Religion of Man' বা মানবধর্ম প্রচার করেন। এই মতবাদের মূলকথা : মানুষ,—যে মানুষের সহিত ঈশ্বরের কোন পার্থক্য নাই। জন স্টুয়ার্ট মিল্ Utilitarianism বা উপযোগবাদ প্রচার করিলেও তাহার পূর্বে ১৭৮৯ খ্রী: অব্দে বেন্থাম *Principles of Morals and Legislation*এ এই মতবাদ প্রথম ব্যাখ্যা করেন। এই আদর্শের মূলকথা 'The greatest happiness of the greatest number,'-- যাহাতে বহু মানুষের সর্বাধিক সুখ, তাহাই করণীয় ; যাহা মানুষের প্রয়োজনে আসে তাহাই গ্রহণীয়। এই মতে বস্তুর উপযোগ দ্বারা বস্তুর সত্যাসত্য ও গ্রহণবর্জন-গুণ নির্ণীত হয়। স্টুয়ার্ট মিল্ ১৮৬১ খ্রী: অব্দে Utilitarinism গ্রন্থ প্রকাশ করিয়া এই মতের দার্শনিক তত্ত্ব ব্যাখ্যা করেন। ফরাসী 'পজিটিভ' দর্শন এবং ইংরাজের 'ইউটিলিটারিয়ানিজ্‌ম্'—উভয়ের মধ্যে সাদৃশ্য আছে। ১৯শ শতাব্দীর মধ্যভাগ হইতে মানুষের বাস্তব জীবন, সমাজ, বিজ্ঞান ও মানবকল্যাণতত্ত্ব এত প্রাধান্য অর্জন করে যে, এই সমস্ত দার্শনিক মতের দ্বারা মানুষের ভৌমজীবনের প্রতি অধিকতর নিষ্ঠা সূচিত হয়।

১৮শ শতাব্দীর দ্বিতীয়ার্ধে গণশক্তির অভূতপূর্ব অভ্যুত্থান লক্ষ্য করা যাইবে দুইটি ঘটনায়। একটি আমেরিকার স্বাধীনতা ঘোষণা ( ৪ঠা জুলাই, ১৭৭৬ ) এবং অপরটি ফরাসী বিপ্লব ( ১৭৮৯ ) ও রাজতন্ত্রের ধ্বংস। ইংরাজ শাসনের বিরুদ্ধে আমেরিকার স্বাধীনতা-আন্দোলন স্বাদেশিক মনোভাব সৃষ্টিতে আশাতীত সাফল্য লাভ করিয়াছিল। দীর্ঘকাল ধরিয়া দারুণ দুঃখ ভোগ করিয়া আমেরিকাবাসীরা ইংরাজের শাসনবন্ধন হইতে মুক্তি লাভ করে এবং য়ুরোপে এই ঘটনাটি নির্জিত জাতি ও সমাজে আশা-উদ্দীপনা সঞ্চার করে। ফরাসী বিপ্লবের মূলেও আমেরিকার স্বাধীনতাযুদ্ধ প্রচুর উৎসাহ সঞ্চার করিয়াছিল। কিন্তু ফরাসী বিপ্লবই আধুনিক মানুষের নিকট সর্ববিধ বন্ধন-অসহিষ্ণু মুক্তির বাণী বহন করিয়া আনিয়াছিল। ১৭৮৯ খ্রী: অব্দের ১৪ই জুলাই ব্যাসটিল দুর্গের পতন হয় ; ইহা শুধু একটা সামান্য দুর্গের ধ্বংস নহে ; ইহার সহিত যেন স্বৈরাচারী রাজতন্ত্র ও তাহার অনুচর সামন্ততন্ত্র ভাঙ্গিয়া পড়িল। এই বৎসরের ৭ই আগস্ট বিদ্রোহীরা মানব-অধিকারের দাবি ( 'Declaration of the Rights of Man' ) ঘোষণা করিল। মধ্যবিত্ত বুদ্ধিজীবী, আইন ব্যবসায়ী, বণিক—ইহারাই প্রধানতঃ ফরাসী বিপ্লবের ধ্বজা ধারণ করিয়াছিল। অবশ্য এই বিপ্লবে রাজতন্ত্র ধ্বংস হইলেও সাধারণ মানুষ ক্ষমতার অধিকারী হয় নাই ; বুদ্ধিজীবী সম্প্রদায়ই ক্ষমতার চূড়ান্ত শিখরে আরোহণ করিয়াছিল। ফরাসী বিপ্লবের ফলে অস্তিবাচী লাভ যাহাই হোক না কেন, Liberty, Equality, Fraternity—এই ত্রয়ী বীজমন্ত্র য়ুরোপের জনসাধারণকে নূতন আশা-আকাঙ্ক্ষায় উদ্দীপিত করিয়াছিল। উক্ত 'Declaration'-এর প্রথম ঘোষণাটি স্মরণীয় :

> 'Men are born and remain free and equal in rights ; social distinctions may be based only upon general usefulness."

ইহাই অবহেলিত য়ুরোপবাসীকে সাহস ও সান্ত্বনা দিয়াছিল, নূতন 'মেসায়া'র আবির্ভাবের জন্য অধীর আগ্রহে দিন গণিতে উৎসাহ দিয়াছিল।

একদিকে যেমন আমেরিকা ও ফরাসী দেশে রাজনৈতিক অধিকার লাভ করিবার জন্য রাজতন্ত্রবিরোধীরা অধীর আগ্রহে বিপুল আত্মত্যাগে উদ্বুদ্ধ হইয়াছিল, তেমনি ইংলণ্ডেও আমরা জনসাধারণের মধ্যে নানা আন্দোলন লক্ষ্য করিতে পারি। ১৮শ শতাব্দীর শেষে যন্ত্রবিজ্ঞানের আবিষ্কার ও দৈনন্দিন কর্মে ইহার নিয়োগের ফলে যাহারা শারীরিক শ্রমের বিনিময়ে জীবিকা সংগ্রহ করিত, তাহারা অত্যল্পকালের মধ্যে বৃত্তিচ্যুত হইল। তাহাদের সমস্ত আক্রোশ সঞ্চিত হইল কলকারখানার বিরুদ্ধে; শিল্পযন্ত্রকে ধ্বংস করিয়া তাহারা ক্ষোভ প্রকাশ করিতে লাগিল। শুনা যায়, নেড লুড নামক একজন অর্ধোন্মাদ তাহার প্রভুর উপর ক্রুদ্ধ হইয়া প্রতিশোধ গ্রহণের জন্য প্রভুর কারখানা ভাঙিতে শুরু করে। এই সময়ে বৃত্তিচ্যুত জনসাধারণের মনে যন্ত্রের বিরুদ্ধে দারুণ ক্ষোভ সঞ্চারিত হইয়াছিল; তাহারা লুডের এই ব্যাপারকে অনুসরণ করিয়া কলকারখানা ধ্বংস করিতে লাগিল। ১৮১০—২০ খ্রীঃ অব্দ পর্যন্ত এই জাতীয় ধ্বংসক্রিয়া ও দাঙ্গাহাঙ্গামা চলিয়াছিল; লুডের নামানুসারে এই দাঙ্গা 'লুডাইট রায়ট' বা 'লুডাইট হাঙ্গামা' নামে পরিচিত। ইংলণ্ডে কলকারখানা ধ্বংস সংক্রান্ত বিশৃঙ্খলাকে সাধারণভাবে 'লুডাইট রায়ট' বলা হইত। দাঙ্গা নিবারণের জন্য অনেক সময় সেনাবাহিনীকে তলব করিতে হইত। কিন্তু কলকারখানা ও শিল্পযন্ত্রকে বাধা দেওয়া গেল না; বিজ্ঞানের সাহায্যে যন্ত্রবিজ্ঞানের প্রভাব উত্তরোত্তর বাড়িয়াই চলিল, ফলে জনসাধারণেরও দুঃখের সীমা রহিল না। ফ্যাক্টরী আইন পাস করাইয়াও জনসাধারণের দুঃখ হ্রাস করা গেল না। ইহার ফলে ধীরে ধীরে শ্রমিক আন্দোলন ও সাম্যবাদী সমাজ-জিজ্ঞাসা নূতন দিগন্তের দিকে অঙ্গুলি নির্দেশ করিল।

১৯শ শতাব্দীতে মানুষের জ্ঞানবিজ্ঞান, সমাজদর্শন ও জনসাধারণের সঙ্ঘ-শক্তি পীড়নের ঊর্ধ্বে উঠিয়া আত্মপ্রতিষ্ঠা লাভ করিয়াছে। এই যুগে বিশেষ করিয়া ইংলণ্ডের বহুস্থলে জন-অভ্যুত্থান লক্ষ্য করা যাইবে। ১৮৩১-৩২ সালে ইংলণ্ডে রিফর্ম্ বিল লইয়া মধ্যবিত্ত-সমাজে ঘোরতর উত্তেজনা ও আন্দোলন সৃষ্টি হইয়াছিল। ১৮৩২ সালে ফ্যাক্টরী অ্যাক্ট্ পাস হইলে কলকারখানায় বালক-মজুর নিয়োগ নিষিদ্ধ হইল এবং ১৮৩৪ সাল হইতে শ্রমিক আন্দোলন ও শ্রমিক সংস্থার শক্তি-বৃদ্ধি হইতে লাগিল। ১৮৩৯ সালে চার্টিস্ট্ আন্দোলনের ফলে শ্রমিক-কৃষাণদের মধ্যে অসন্তোষ বৃদ্ধি পাইল, নানা স্থানে দাঙ্গাহাঙ্গামা আরম্ভ হইল। এই সময়ে এবং ইহার কিছু পূর্বে ইংলণ্ড এবং ফ্রান্সে চিন্তাশীল ব্যক্তিরা জনসাধারণের অধিকার সম্পর্কে চিন্তা করিতেছিলেন। তাঁহারা গ্রন্থ রচনা করিয়া অবহেলিত জনসাধারণের মুক্তির কথা ঘোষণা করিয়াছিলেন। প্রসিদ্ধ ফরাসী দার্শনিক সেণ্ট্ সাইমন ১৮২৫ খ্রীঃ অব্দে *Nouvean Christiansme* (বা 'নব খ্রীস্টধর্ম') নামক গ্রন্থে মানবসমাজে ধর্মযাজকদের স্থলে দার্শনিক ও বৈজ্ঞানিকদের প্রাধান্য স্থাপনের কথা প্রচার করিয়াছিলেন। তাঁহার মতে যথার্থ খ্রীস্টান ধর্মের একমাত্র কাজ—দরিদ্র জনসাধারণের সেবায় আত্মোৎসর্গ। সেণ্ট সাইমন ফরাসী দেশে সর্বপ্রথম যুক্তিপূর্ণ সাম্যবাদী আদর্শ প্রচার করেন। প্রুধোঁ ন্যায়বিচার, সাম্য ও সমানাধিকারের কথা ঘোষণা করিয়া ১৮৪০ সালে *Qu'est-ce que la propriete* নামক গ্রন্থে ঘোষণা করেন—"Property is theft." অবশ্য তিনি বৈপ্লবিক পরিবর্তন অপেক্ষা ধীরে ধীরে অর্থনৈতিক বিবর্তনের অধিকতর পক্ষপাতী ছিলেন। রবার্ট্ ওয়েন ১৮৫৭-৫৮ সালে যে আত্মজীবনী রচনা করেন, তাহাতে

স্পষ্টতঃ সাম্যবাদী মতবাদ স্বীকার করিয়াছিলেন। কিন্তু মানবসভ্যতায় যিনি যুগান্তর সৃষ্টি করেন এবং মানুষের চিন্তার জগতে বৈপ্লবিক পরিবর্তন আনয়নের চেষ্টা করেন, তিনি হইতেছেন জার্মান পলাতক ইহুদী হেনরিখ্ কার্ল্ মার্ক্স্ (১৮১৮-৮৩); মার্ক্স্ প্যারিসে অবস্থানকালে (১৮৪৫) প্রুধোঁর গ্রন্থ পাঠ করিয়া সাম্যবাদী মত গ্রহণ করেন। পরে প্যারিস হইতে বিতাড়িত হইয়া ইংলণ্ডেই শেষ জীবন অতিবাহিত করেন। ১৮৪৮ সালে এঙ্গেলস্-এর সহযোগিতায় তাঁহার *The Communist Manifesto* প্রকাশিত হইলে বুদ্ধিজীবী সম্প্রদায় সাম্যবাদী দর্শন সম্বন্ধে কৌতূহলী হইলেন। 'The First International' (First International Working Men's Association') নামক আন্তর্জাতিক শ্রমিক প্রতিষ্ঠান স্থাপিত করিয়া ১৮৬৪ সালে সর্বপ্রথম সাম্যবাদী আদর্শকে বিশ্বগত রূপ দিবার চেষ্টা করা হয়। মার্ক্স্ ইহার প্রতিষ্ঠাতা। তিনি দ্বান্দ্বিক বস্তুবাদ নামক দার্শনিক মতবাদকে অর্থনৈতিক ও সমাজতান্ত্রিক পটভূমিকায় ব্যাখ্যা করিয়া ১৮৭৩ খ্রীঃ অব্দে জার্মান ভাষায় *Das Kapital* গ্রন্থের প্রথম খণ্ড রচনা করেন। ফ্রয়েড যেমন অভাবনীয় আবিষ্কারের সাহায্যে ১৯শ শতাব্দীর মনোবিজ্ঞানকে বিচিত্র রহস্যের সম্মুখে স্থাপন করেন, ঠিক তেমনি কার্ল্ মার্ক্স্ও মানব সভ্যতার বহিরঙ্গকে অনুরূপ বৈপ্লবিক ও বৈজ্ঞানিক তত্ত্বদর্শনের দ্বারা রূপান্তরিত করিতে চেষ্টা করিয়াছেন। এই ১৯শ শতাব্দীতে মানুষের জ্ঞান-বিজ্ঞানের উন্নতির ফলে, যাহা এতদিন ধরিয়া দুর্জ্ঞেয়, অজ্ঞেয়, রহস্যময় বলিয়া সকলের শ্রদ্ধাঞ্জলি লাভ করিয়াছিল, তাহা মানবজ্ঞান ও অভিজ্ঞতার মধ্যে ধরা পড়িল। মানবজীবনের ভাগবত মহিমা ও ব্যাখ্যাতীত রহস্যময়তা নষ্ট হইয়া গেল, জীববিজ্ঞানের পুঁথির মধ্যে জীবরহস্যের সমস্ত রহস্য পরিষ্কার হইয়া গেল, মন, চৈতন্য, আত্মা প্রভৃতি চিদ্ব্যাপার মস্তিষ্কজাত শারীর-ব্যাপারের অংশীভূত হইয়া পড়িল। ঈশ্বরতত্ত্বের সমস্ত অলৌকিকতা হয় মিথ্যা হইয়া গেল, আর না হয় জ্ঞান ও যুক্তির দ্বারা লাঞ্ছিত হইল। স্বৈরাচারী শাসনযন্ত্র সম্পূর্ণরূপে ভাঙিয়া না পড়িলেও ঐক্যবদ্ধ জনতার অবিশ্বাস্য শক্তি প্রমাণিত হইল—সর্বোপরি মানবমহিমাই সর্ববিভাগে একাধিপত্য করিতে লাগিল। এখন এই পটভূমিকায় নবীনচন্দ্রের মহাকাব্য অবলম্বনে কবিচিত্তে পাশ্চাত্য ও প্রাচ্য প্রভাব আলোচনা করিয়া দেখিতে হইবে।

## নবীনচন্দ্রের চিত্তে পাশ্চাত্য ও প্রাচ্য প্রভাব

ইতিপূর্বে আমরা দেখিয়াছি যে, কোন্ মনোভাবের বশে কবি মহাকাব্য রচনায় প্রবৃত্ত হইয়াছিলেন। প্রথম যৌবনে এবং তাহার পরেও তিনি প্রাচীন ভারতীয় ঐতিহ্যের প্রতি বিশেষ শ্রদ্ধা পোষণ করিতেন না। কেশবচন্দ্রের আদর্শে তিনি কিছুকাল ব্রাহ্ম সম্প্রদায়ের সঙ্গে সংযোগ রক্ষা করিয়াছিলেন বটে, কিন্তু অল্পকালের মধ্যে ব্রহ্মানন্দের আদর্শ ত্যাগ করেন। যশোহরে কর্ম করিবার কালে অমৃতবাজার পত্রিকার ঘোষ ভ্রাতৃদ্বয়ের সংস্পর্শে আসিয়া তাঁহার মনে স্বাদেশিকতার জন্ম হয়; এই আবেগের বশে তিনি তদানীন্তন বাংলা অমৃতবাজার পত্রিকার স্বদেশপ্রেমমূলক কবিতা রচনা করিয়াছিলেন। পুরীধামে বদলি হইয়া কেমন করিয়া তিনি মহাভারত ও ভাগবতের কৃষ্ণলীলার প্রতি আকৃষ্ট হইলেন এবং শ্রীকৃষ্ণমহিমাকে নূতন আলোকে উপস্থাপিত করিবার জন্য ব্যাকুল হইলেন, তাহা আমরা ইতিপূর্বে আলোচনা করিয়াছি।

বঙ্কিমচন্দ্র তাঁহার প্রস্তাবিত মহাকাব্যকে "the Mahabharat of the nineteenth century" বলিয়াছিলেন। বোধ হয় তিনি বলিতে চাহিয়াছিলেন যে, নবীনচন্দ্র এই মহাকাব্য রচনায় ১৯শ শতাব্দীর য়ুরোপীয় ভাবাদর্শের দ্বারা অধিকতর প্রভাবান্বিত হইয়াছিলেন। কথাটা নিতান্ত অমূলক নহে। যদিও কবি ভগবান বাসুদেবের লীলা বর্ণনা করিয়াছেন, তবু সে লীলাকে তিনি মহাভারত বা অন্য কোন পৌরাণিক কাহিনীর সহিত ওতপ্রোত ভাবে জড়িত করিয়া দেখিতে চাহেন নাই। য়ুরোপের দর্শন, সমাজতত্ত্ব, রাজনীতি এবং জ্ঞানবিজ্ঞানের মাদক রসে উচ্ছ্বসিত হইয়া কবি কৃষ্ণকথা ও মহাভারতীয় ভারতবর্ষকে ১৯শ শতাব্দীর স্থান-কালের মধ্যে স্থাপন করিয়াছেন। ইহা কিছু অস্বাভাবিক ব্যাপার নহে; কবি, বিশেষতঃ বস্তুপ্রধান কাব্যের কবি একটা বিশেষ দেশকালের মধ্যে বিচরণ করেন; আখ্যানকাব্য, মহাকাব্য প্রভৃতি বস্তুগত শিল্পে প্রায়ই কবির সমকালের ছাপ পড়িয়া থাকে। নবীনচন্দ্রের রৈবতক-কুরুক্ষেত্র-প্রভাসে তদানীন্তন পাশ্চাত্য ঐতিহ্যের প্রচুর প্রভাব পড়িয়াছে। যে যুগে তিনি বর্তমান ছিলেন, ১৯শ শতাব্দীর শেষার্ধে—সেকালে বাঙালীসমাজ ইংরেজী শিক্ষার মারফতে য়ুরোপের রেনেশাঁস ও আধুনিকতার সহিত পরিচিত হইতেছিল। কাজেই উনিশ শতকী বাঙালী-ঐতিহ্যে রেনেশাঁস ও আধুনিক যুগ—উভয়েরই প্রভাব লক্ষ্য করা যাইবে। ১৯শ শতাব্দীর প্রথমার্ধে য়ুরোপীয় ভাবাদর্শ আমাদের মধ্যে কখনও প্রবল বিরোধিতা, কখনও-বা দুর্নিবার আসক্তি সৃষ্টি করিয়াছিল। 'ধর্মসভা'র দল যাহা কিছু পাশ্চাত্য, তাহাই বর্জন করিয়াছিলেন; ডিরোজিও-পন্থী 'ইয়ংবেঙ্গল'গণ ভারতীয় ঐতিহ্য অস্বীকার করিয়া ১৮শ-১৯শ শতাব্দীর পাশ্চাত্য সমাজদর্শন, যুক্তিবাদ, নৈতিক জীবন প্রভৃতিকে অধিকতর শ্লাঘনীয় মনে করিতেন। সুকঠোর যুক্তিবাদী রামমোহন বাস্তব চেতনাসম্পন্ন আধুনিক জীবনের পোষকতা করিলেও ভারতীয় ধর্মসাধনাকে পরিত্যাগ না করিয়া তাহাকে যুগজীবন ও মুক্ত মানসের দ্বারা পরীক্ষা করিয়াছিলেন। এক কথায় রামমোহন ঔপনিষদিক ধর্মসাধনা এবং বৈদান্তিক তত্ত্ববাদকে অংশতঃ স্বীকার করিয়াছেন; পৌরাণিক সংস্কৃতি, আবেগ-মূলক ভক্তিবাদ—এ সমস্ত ধর্মপ্রণালীর প্রতি তাঁহার বিশেষ শ্রদ্ধা ছিল না। সমাজ, ধর্মসাধনা, মানুষের বাস্তব জীবনের প্রতি অকুণ্ঠ শ্রদ্ধা প্রভৃতি ব্যাপারে রামমোহন আধুনিক বিশ্বের মানববাদী ও যুক্তিকেন্দ্রিক বৈশিষ্ট্যকেই অবলম্বন করিয়াছিলেন।[৩২] ১৯শ শতাব্দীর দ্বিতীয়ার্ধে এই প্রগতিশীলতা একদিকে ব্রাহ্ম সম্প্রদায়কে, অপর দিকে বিদ্যাসাগরের বিশুদ্ধ মানববাদের আদর্শকে কেন্দ্র করিয়া অগ্রসর হইতেছিল। বিদ্যাসাগর ঈশ্বর চেতনায় ঘোরতর সংশয়ী ছিলেন; মানুষই তাঁহার ধ্যেয় আদর্শ। দলাদলির জন্য ব্রাহ্মসমাজের আদর্শ খানিকটা হতবল হইয়া পড়ে। দেবেন্দ্রনাথের সঙ্গে কেশবচন্দ্রের বিরোধ এবং কেশবচন্দ্রের সঙ্গে নব্য ব্রাহ্মদের মতানৈক্যের ফলে আদি ব্রাহ্মসমাজ, নববিধান এবং ভারতবর্ষীয় সাধারণ ব্রাহ্মসমাজ—এই ত্রিধাবিভক্ত দলাদলির জন্য তদানীন্তন নির্জিত হিন্দুসমাজ ও পৌরাণিক সংস্কৃতি পুনরায় প্রাধান্য লাভের চেষ্টা করিল। ভূদেব মুখোপাধ্যায় পাশ্চাত্য জ্ঞানবিজ্ঞান অনুশীলন করিয়াও আশ্চর্য উপায়ে ভারতীয় ঐতিহ্যের মূল সত্যে দৃঢ়নিষণ্ণ ছিলেন। বৈদিক, ঔপনিষদিক, পৌরাণিক, ব্রাহ্ম—এইভাবে ভারতীয়

৩২ এ বিষয়ে লেখকের 'উনবিংশ শতাব্দীর প্রথমার্ধ ও বাংলা সাহিত্যে' বিস্তৃতভাবে আলোচনা করা হইয়াছে।

হিন্দুসমাজ ও ধর্মকে পৃথক্ পৃথক্‌ভাবে, অথবা পরস্পরবিরোধীভাবে না দেখিয়া ভারতীয় সমাজ ও গার্হস্থ্য ধর্মের সহিত অন্বিত করিয়া হিন্দুধর্ম প্রণালী, আচার ও আচরণকে তিনি যুগধর্মের সহিত মিলাইয়া গ্রহণ করিয়াছিলেন।

বঙ্কিমচন্দ্রের আবির্ভাবের ফলে ভারতের পৌরাণিক আদর্শ পুনঃ প্রতিষ্ঠিত হইল, অবশ্য ভিন্ন রূপে। ১৮৭২ খ্রীঃ অব্দে 'বঙ্গদর্শন' প্রকাশিত হয়। 'প্রচার' 'নবজীবন', 'সাধারণী', 'ভ্রমর'— এ সমস্ত পত্রিকাও বঙ্কিমচন্দ্রের আদর্শে ও প্রভাবে পরিচালিত হইত। এই পত্রিকাগুলি বঙ্কিমচন্দ্রের তত্ত্বদর্শনের বাহন হইল। তিনি প্রথম জীবনে কোঁতের পজিটিভিজ্‌ম্, মিল-বেন্থামের ইউটিলিটারিয়ানিজম্, ১৮শ শতাব্দীর শেষভাগের ফরাসী বিপ্লবের আদর্শ, রুশোর রোমান্টিক উচ্ছ্বাসপূর্ণ আদিম ধরনের ভাববাদ এবং সেণ্ট সাইমন-প্রুধোঁ-ওয়েন প্রভৃতির সাম্যবাদী সমাজাদর্শ স্বীকার করিয়া পাশ্চাত্য অভিজ্ঞামূলক জ্ঞানবাদের ( Epistemology ) বিশেষ ভক্ত হইয়া পড়িয়াছিলেন। কিন্তু তিনি ব্রাহ্মসমাজের আদর্শ বিশেষ সুদৃষ্টিতে দেখেন নাই ; পজিটিভিজ্‌ম্-এর দ্বারা তিনি ভারতীয় পৌরাণিক ঐতিহ্যকে বিচার ও বিশ্লেষণ করিয়াছেন। তাই কৃষ্ণজীবনের অলৌকিক কথাকে পরিত্যাগ করিয়া নৈসর্গিক যুক্তিবাদের দ্বারা কৃষ্ণচরিত্রের মানবমহিমাকে সুপ্রতিষ্ঠিত করিয়াছেন। পাশ্চাত্য জ্ঞানবিজ্ঞান ও সমাজ আদর্শ অনুশীলন করিয়া সেই আলোকে প্রাচীন ভারতকে ব্যাখ্যা ও গ্রহণের চেষ্টা—এই পর্বের একটা সাধারণ লক্ষণ। আমরা পূর্বেই দেখিয়াছি যে, ব্রাহ্মসম্প্রদায় হিন্দুর পৌরাণিক আদর্শের উপর আঘাত হানিয়াছিলেন ; ইঁহাদের কোন কোন অংশ খ্রীস্টান ধর্মপ্রণালী ও নৈতিক আদর্শের দিকে অধিকতর আকৃষ্ট হইয়াছিলেন। ব্রাহ্মগোষ্ঠীর সদস্যদের মধ্যে দলগত স্বার্থ ও ভাবাদর্শের মূল্যবিনিময় প্রসঙ্গে নবীন-প্রবীণ ব্রাহ্মে বিরোধ ক্রমেই প্রবলাকার ধারণ করিতেছিল। বঙ্কিমচন্দ্রের নেতৃত্বে তাঁহার 'বঙ্গদর্শন'গোষ্ঠীর উৎসাহে এবং চন্দ্রনাথ বসু, শশধর তর্কচূড়ামণি প্রভৃতি ব্যক্তিদের প্রচারের ফলে হিন্দুর পৌরাণিক আদর্শের প্রতি আবার শিক্ষিত বাঙালী হিন্দুর দৃষ্টি ফিরিল। দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের গীতা ব্যাখ্যা, শিশিরকুমার ঘোষের চৈতন্য জীবনলীলা ব্যাখ্যা প্রসঙ্গে বৈষ্ণবভক্তি প্রচার, গুরুদাস বন্দ্যোপাধ্যায় প্রভৃতি বিশিষ্ট সজ্জনের পৌরাণিক হিন্দু ধর্মের প্রতি অবিচল নিষ্ঠা, রাজনারায়ণ বসুর হিন্দুধর্মের শ্রেষ্ঠতা সম্বন্ধে সশ্রদ্ধ স্বীকারোক্তি, শ্রীরামকৃষ্ণের সরল ধর্মবিশ্বাসের উদার আহ্বান, স্বামী বিবেকানন্দের মনুষ্যত্ব-উদ্বোধক বজ্রবাণী নব্যশিক্ষিত হিন্দুসমাজকে কথঞ্চিৎ আত্মস্থ করিয়াছিল। ১৯শ শতাব্দীর দ্বিতীয়ার্ধে সমাজদর্শন, রাজনীতি, অর্থনৈতিক, বৈষম্য সম্বন্ধে প্রখর প্রতিবাদ এবং ধর্মনীতি ও আচার-আচরণে উদার মানবধর্মের প্রভাব অনুভূত হইতেছিল। এই শতাব্দীর ৮ম-৯ম দশকে শ্রীরামকৃষ্ণের বিপুল প্রভাব ধর্মের সঙ্গে উদারনৈতিক সহনশীলতা ও মানববোধকে মিশাইয়া দিল এবং পৌরাণিক সংস্কৃতিকে নূতন মানবমহিমার দ্বারা পরিমার্জিত করিয়া শিক্ষিত জনের শ্রদ্ধা আকর্ষণ করিল। শ্রীরামকৃষ্ণের শিষ্যসম্প্রদায়, বিশেষতঃ স্বামী বিবেকানন্দের আমেরিকার শিকাগো শহরে ( ১৮৯৩ ) এবং প্যারিসে ( ১৯০০ ) হিন্দুধর্মের শ্রেষ্ঠত্ব বিষয়ে ভারতবর্ষের পক্ষ হইতে প্রথম ঘোষণা বিশ্বজনের শ্রদ্ধা-বিস্ময় উদ্দীপিত করিল। কেশবচন্দ্র, শিবনাথ শাস্ত্রীও পশ্চিম বিশ্বে আপনাদের ধর্মমত ব্যাখ্যা করিয়াছিলেন বটে, কিন্তু স্বামীজী যেমন বিশ্বকে ভারতের দ্বারপ্রান্তে টানিয়া আনিয়াছিলেন, তাঁহার সমসাময়িক আর কোন জননেতা বা ধর্মনেতা তাহার নিকটেও যাইতে

পারেন নাই। তাহার একটা বড় কারণ স্বামীজীর বিদ্যুৎপ্রভাধর চারিত্রমাহাত্ম্য। সে যাহা হউক, ১৯শ শতাব্দীর একেবারে শেষভাগে যে ধীরে ধীরে প্রাচীন ভারতীয় ঐতিহ্য, বিশেষতঃ পৌরাণিক ও বৈদান্তিক সংস্কৃতি বিশ্ববাসীর মনে শ্রদ্ধা সঞ্চার করিতেছিল, তাহা স্বীকার করিতে হইবে। ভারততত্ত্ববিৎ ম্যাক্সমূলর সংস্কৃত সাহিত্য, দর্শন, সংহিতা, ধর্মতত্ত্ব সম্বন্ধে পশ্চিম বিশ্বে ভারতবাসীর গৌরব প্রচার করিয়াছিলেন। এই ব্যাপারে ইংরাজ ও ফরাসী পণ্ডিতগণও তাঁহাকে বিশেষ সাহায্য করিয়াছিলেন। তাঁহাদের অনেক সিদ্ধান্ত নানা ভুলভ্রান্তিপূর্ণ ; তথাপি তাঁহারা সংস্কৃত ও পালি সাহিত্যের পরিচয় ও গুণাগুণ পরীক্ষা করিয়া পরাধীন ভারতের প্রতি পশ্চিমের কৌতূহল এবং কোন কোন স্থলে—শ্রদ্ধা ফিরাইয়া আনিয়াছিলেন। সুতরাং ১৯শ শতাব্দীর শেষে বাঙলার মধ্যশিক্ষিত ও উচ্চশিক্ষিত সমাজে পৌরাণিক সংস্কৃতি প্রতিষ্ঠা লাভ করিতেছিল।[৩৩] প্রায় দেড় হাজার বৎসর ধরিয়া ভারতীয় মানসে প্রধানতঃ পৌরাণিক সংস্কৃতিই নানা রূপান্তর সত্ত্বেও সুদৃঢ় স্থায়িত্ব অর্জন করিয়াছে। ঔপনিষদিক ও বৈদান্তিক তত্ত্বকথা বুদ্ধিজীবী মানুষের চিত্তোৎকর্ষের পরিচয়স্থল সন্দেহ নাই ; কিন্তু গুপ্ত যুগ হইতে ইংরাজ আমল পর্যন্ত—দীর্ঘ দেড় হাজার বৎসরে ভারতীয় হিন্দুর নানা পৌরাণিক সংস্কারই জনচিত্তে অটল হইয়া আছে। অবশ্য বৈষ্ণবীয় ভক্তিসাধনা, তন্ত্রাশ্রিত শক্তিসাধনা, আউল-বাউলের 'কায়াসাধনা', মধ্যযুগীয় সাধুসন্ত-পীরফকির-মুরশিদ-সুফীসাধকগণের মরমী সাধনা—হিন্দুমুসলমানের যৌথ সাধনাকে এক অভিনব রূপ দিতে চাহিলেও ভারতীয় হিন্দুর চিত্তে পৌরাণিক সংস্কার সহজে যাইবার নহে, যায়ও নাই। রামমোহন, ডিরোজিও-পন্থী, দয়ানন্দ, ব্রাহ্ম সম্প্রদায় সকলেই পৌরাণিক ঐতিহ্যকে কুসংস্কার বলিয়া ঘৃণা করিয়াছেন বটে, কিন্তু আজও সাধারণ বাঙালী যে কিয়দংশে পৌরাণিক সংস্কার ও স্মৃতিগ্রন্থের কিছু কিছু মানিয়া চলে, তাহাতেই এই সংস্কারের দৃঢ়মূল আয়ু বুঝা যাইতেছে।

অবশ্য একটা কথা স্বীকার করিতে হইবে যে, বিগত শতাব্দীর বাঙালীর নব-জাগরণে

৩৩ বাঙলাদেশে ১৯শ শতাব্দীর শেষপাদে পৌরাণিক ঐতিহ্যাশ্রয়ী হিন্দুধর্মের পুনর্জাগরণের ইতিহাসটিকে কোন কোন লেখক যথার্থভাবে উপলব্ধি করিতে পারেন নাই। ইহাকে তাঁহারা প্রতিক্রিয়াশীল গোঁড়ামিপূর্ণ 'রিভাইভালিজম্' (Revivalism) নাম দিতে চাহেন। তাঁহাদের মতে, ব্রাহ্মসমাজ যে প্রগতির বার্তা আনিয়াছিলেন, তাহা বঙ্কিমচন্দ্র প্রমুখ হিন্দুসমাজের নেতৃস্থানীয় ব্যক্তিদের অপচেষ্টার ফলে নষ্ট হইয়া যায় এবং তাহার স্থলে মধ্যযুগীয় হিন্দু মনোভাব বাঙালীসমাজে উগ্র হইয়া ওঠে। কেহ কেহ শ্রীরামকৃষ্ণের 'যত মত তত পথ' উক্তিটির ঔদার্য সম্বন্ধেও সংশয়ান্বিত। কাজী আবদুল ওদুদ বলিয়াছেন, " 'সব ধর্মই সত্য' এটি একটি শিথিল চিন্তামাত্র।" ('বাঙলার জাগরণ', ১৪৯) বিবেকানন্দের প্রচণ্ড কর্মশক্তি, বিরাট চরিত্র ও পৌরুষ ওদুদ সাহেব উপলব্ধি করিতে পারেন নাই। তাঁহার উক্তি, "বিবেকানন্দও জাতির ভিতরে বড় রকমের সংস্কারের প্রয়োজন দেখলেন অস্পৃশ্যতা ও জাতি'-অভিমানের ক্ষেত্রে—কিন্তু কাজে এ সবের প্রতি অবজ্ঞা প্রদর্শন ছাড়া বেশি কিছু করা তাঁর পক্ষে সম্ভবপর হলো না, কেন না, তিনি প্রথম থেকেই দাঁড়িয়েছিলেন সংস্কার-বিরোধীদের দলে।" স্বামীজী যে অলস চিন্তাবিলাসী ছিলেন না, কর্মযোগই তাঁহার জীবনের শেষ কথা, তাহা সকলেই জ্ঞাত আছেন। ওদুদ সাহেব কেন যে বিবেকানন্দকে সংস্কারবিরোধী অর্থাৎ প্রতিক্রিয়াশীল ব্যক্তিদের সঙ্গে পংক্তিভোজে বসাইয়া দিলেন, তাহা বুঝা যাইতেছে না। আসলে ওদুদ সাহেবের মতো কেহ কেহ এক মহা ভ্রান্তিতে পড়িয়াছেন। ব্রাহ্মসম্প্রদায়কে চোখকান বুঁজিয়া সংস্কারপন্থী বলিয়া জয়ধ্বনি করা এবং বঙ্কিম-নেতৃত্বে পুনর্গঠিত হিন্দু ঐতিহ্যকে সংস্কারবিরোধী বলিয়া গালি দেওয়া আধুনিক কালে একটা ফ্যাশনে দাঁড়াইয়া গিয়াছে। ঐতিহ্যের আধুনিক ঐতিহাসিকগণ মনগড়া মানদণ্ড ধরিয়া সংস্কৃতি বিচারে অগ্রসর হইয়াছেন বলিয়া 'বিসমিল্লায় গলদ' করিয়া বসিয়াছেন। যে জীবন ও সাধনা বায়বীয়, মন ও মৃত্তিকার যোগসম্পর্কহীন, যাহা মূল্যবান্ কাচঘরে দুষ্প্রাপ্য অর্কিডের জীবনযাত্রা নির্বাহ করে, তাহার শেষ আশ্রয় স্মৃতির যাদুঘর। যে সংস্কৃতি বহু আঘাত ও পরিবর্তন সহিয়া পরিবেশের সহিত মিলাইয়া চলিতে পারে এবং এইরূপে সমাজে দীর্ঘজীবী হয়, তাহাকে প্রতিক্রিয়াশীল বলিয়া তুচ্ছ করা মানসিক অস্বাস্থ্যের লক্ষণ।

মুসলমানসম্প্রদায়ের উল্লেখযোগ্য অবদান লক্ষ্য করা যাইতেছে না। প্রথমতঃ বাঙলাদেশের মুসলমানসমাজ মূলতঃ বাঙালী হিন্দুর বংশধর হইলেও ধর্মান্তরীকরণের সঙ্গে সঙ্গে তাঁহারা পিতৃ-পিতামহের ঐতিহ্যকেও বিসর্জন দিয়াছেন; বাঙলায় জন্মিয়া তাঁহারা আরব-ইরানীয় 'তমদ্দুন' লইয়া অধিকতর ব্যস্ত। 'মজ্‌মু' অ অল্‌ বহ্‌রৈন', অর্থাৎ দুই সাগরের সমন্বয়—বাঙলাদেশে, অন্ততঃ ১৯শ শতাব্দীতে হিন্দু-মুসলমান সংস্কৃতির মধ্যে লক্ষ্য করা যাইবে না। মুসলমান বিজিত, ইংরাজ বিজয়ী; কাজেই পাশ্চাত্য শিক্ষা সংস্কৃতি হইতে আত্মগোপন করিয়া বাঙলার মুসলমান সমাজ প্রায় একশ বছর পিছাইয়া গেল। ওয়াহবি আন্দোলনের উত্তেজনা বাঙলাদেশের মুসলমানদের মধ্যেও বিস্তার লাভ করিয়াছিল। এই মতের মূল লক্ষ্য যাহাই থাকুক, ইহাতে অচিরে ধর্মীয় সঙ্কীর্ণতা ও উগ্রতা আত্মপ্রকাশ করে। মুসলমান সমাজের উন্নতির জন্য ইঁহারা পুরাতন আরবীয় ধর্মানুশাসনের উপর ভিত্তি করিয়াছিলেন। ১৮২৬ খ্রীঃ অব্দে ওয়াহবি-নেতা শাহ্‌ সৈয়দ আহমদ শিখদের বিরুদ্ধে ধর্মযুদ্ধ ঘোষণা করেন। ১৮৩১ সালে বাঙলার নারিকেল বেড়িয়ায় (২৪ পরগণা) তিতুমীর সদলবলে হিন্দু জমিদার-গাঁতিদার-তালুকদার ও ইংরাজ শাসনের বিরুদ্ধে উত্থিত হইয়াছিলেন। ইংরাজ ও ইংরাজ শাসনের সেবক, ইংরেজী ভাষাভিজ্ঞ চাকুরীবিলাসী বাঙালী হিন্দুর প্রতি ওয়াহবিদের বিদ্বেষ জাগাই স্বাভাবিক। উপরন্তু আদালত হইতে ফারসী ভাষা তুলিয়া দিয়া ইংরেজী ভাষার প্রচলন হইলে আরবীফারসীশিক্ষিত নিম্ন মধ্যবিত্ত মুসলমান সমাজের জীবিকার পথ রুদ্ধ হইল। এই সমস্ত কারণে ইংরেজশাসন, শিক্ষা ও ঐতিহ্যের প্রতি বাঙালী মুসলমানের তীব্র ঘৃণা সঞ্চারিত হইতেছিল। 'দারুল হার্ব' অর্থাৎ অ-মুসলমানের দেশ ভারতবর্ষ তাঁহাদের মাতৃভূমি নহে, এ কথাটা তাঁহারা অস্বীকার করিতেন না। ১৮৭১ সালে আমিরুদ্দিন নামক এক ওয়াহবিপন্থী রাজদ্রোহের অপরাধে কয়েদ গিয়াছিলেন। ঐ বৎসর ২০এ সেপ্টেম্বর আবদুল্লা নামক আর এক ওয়াহবি কলিকাতার প্রধান বিচারপতিকে হত্যা করেন। ১৮৭২ সালে ৮ই ফেব্রুয়ারি ওয়াহবি কয়েদী শের আলি আন্দামানে ভারতের বড়লাট লর্ড মেয়োকে হত্যা করিয়াছিলেন। সুতরাং মুসলমানসম্প্রদায়ের প্রতি ইংরাজ সরকারের কঠিন মনোভাবের কারণ সহজেই অনুমেয়। অবশ্য মধ্যবিত্ত, বিশেষতঃ নিম্ন মধ্যবিত্ত শ্রেণীর মুসলমান ইংরাজী শিক্ষা-সভ্যতা হইতে মুখ ফিরাইলেও নবাব আবদুল লতিফ, সৈয়দ আহ্‌মদ প্রভৃতি মুসলমান-নেতৃগণ মুসলমান-সম্প্রদায়ের কল্যাণ কামনা করিয়া, ইংরাজসরকারের সহিত সহযোগিতার জন্য উৎসুক হইয়াছিলেন।

উনবিংশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে যখন হিন্দুসমাজ, সাহিত্য, ধর্ম, সমাজ ও রাষ্ট্রে নবজীবন-বাণীকে অনুভব করিতেছিলেন, তখন মুসলমানসমাজ এই নূতন জাগরণ হইতে দূরে অবস্থান করিয়া নিখিল ঐস্লামিক সাম্রাজ্যের স্বপ্ন দেখিতেছিলেন। তাঁহাদের সমাজে ১৯শ শতাব্দী হইতেই যদি ইংরেজী শিক্ষা সভ্যতা হিন্দু সমাজের মতো অভ্যর্থিত হইত, তাহা হইলে ১৯শ শতাব্দীর জাগরণে শুধু হিন্দু সমাজই মশাল ধরিত না, হিন্দুমুসলমানের মিলিত জীবনধারা বাস্তবিক 'মজমু'অ অল্‌-বহ্‌রৈন' হইতে পারিত এবং হয়তো পরবর্তীকালের সর্বনাশা দুই জাতিতত্ত্বের উদ্ভব হইত না।

নবীনচন্দ্র এই আবহাওয়ার মধ্যে আবির্ভূত হইয়াছিলেন। তাই তাঁহার কবিমানসে

এই শতাব্দীর প্রধান ভাবধারা প্রভাব বিস্তার করিতে বাধা পায় নাই। প্রথম যৌবনে তিনি কিছুকাল কেশবচন্দ্রের কলুটোলার বাড়িতে যাতায়াত করিলেও পরে ঘোরতর ব্রাহ্মবিদ্বেষী হইয়াছিলেন। মধ্য জীবনে তিনি কৃষ্ণের ভাগবতী লীলা অনুধ্যান করিয়া পুরাণকথাকে পাশ্চাত্য আলোকে নবরূপ দিতে চাহিয়াছিলেন। তিনি পুরাণের মধ্যে যে নূতন ঐতিহাসিক তাৎপর্য আবিষ্কার করিয়াছিলেন, তাহা একমাত্র হীরেন্দ্রনাথ দত্ত এবং ব্রজেন্দ্রনাথ শীল ভিন্ন আর বড় কেহ সমর্থন করেন নাই। হীরেন্দ্রনাথ দত্ত 'সাহিত্যে'[৩৪] (বৈশাখ, ১২৯৭) এবং ব্রজেন্দ্রনাথ শীল 'Calcutta Review'-এ কবির পুরাণের ঐতিহাসিক তাৎপর্য মোটামুটি সমর্থন করিয়াছিলেন। এ বিষয়ে কবিবর হয়তো বেবর ও ম্যাক্স্‌ম্যুলরের দ্বারা প্রভাবান্বিত হইয়াছিলেন। পাশ্চাত্য পণ্ডিতগণ প্রাচীন ভারতীয় সাহিত্য ও দার্শনিক গ্রন্থের মধ্যে প্রচ্ছন্নভাবে-নিহিত সমাজ ও সংস্কৃতিকে আবিষ্কার করিবার চেষ্টা করিয়াছিলেন। নবীনচন্দ্রও ভারত-সংগ্রামের পশ্চাদ্‌পটে ব্রাহ্মণক্ষত্রিয়ের বিরোধ আবিষ্কার করিয়াছিলেন। তিনি বোধহয় মধ্যযুগের য়ুরোপের ইতিহাস পাঠ করিয়া মনে করিয়াছিলেন যে, প্রাচীন ভারতেও, য়ুরোপের স্টেট্‌ ও চার্চের দ্বন্দ্বের মতো, ক্ষত্রিয় ও ব্রাহ্মণে বিষম সংঘর্ষ দেখা দিয়াছিল। ক্ষত্রিয়ের বাহুবলের প্রতিষেধক রূপে অনার্য জাতির বাহুবলের সাহায্য গ্রহণ করিয়া ব্রাহ্মণেরা ক্ষত্রিয়জাতি, বিশেষতঃ কৃষ্ণের বিরুদ্ধে ষড়যন্ত্র করিয়াছিল। দুর্বাসা-বাসুকির ষড়যন্ত্রকে সেই ভাবে কবি উপস্থাপিত করিতে চাহিয়াছেন। প্রাচীন ভারতেও ঐরূপ বিরোধ ঘটা কিছুমাত্র অসম্ভব নহে, পরশুরামের ক্ষত্রিয়নিধনের কাহিনীর মধ্যে তাহার ইঙ্গিত আছে। কিন্তু ব্যক্তিগত বিরোধকে কবি যেরূপভাবে সমাজ ও শ্রেণীদ্বন্দ্বরূপে চিত্রিত করিতে চাহিয়াছেন, তাহা প্রাচীন ভারতের পৌরাণিক যুগে সম্ভবতঃ ছিল না। পাশ্চাত্য সমাজাদর্শের প্রভাবেই তিনি কৃষ্ণের মানবীয় মহিমা প্রতিষ্ঠিত করিতে চাহিয়াছেন; অবশ্য ইহাতে কবি বিশেষ সফলতা লাভ করিতে পারেন নাই। কারণ 'রৈবতক' হইতে 'প্রভাস' পর্যন্ত সর্বত্রই কৃষ্ণের ভাগবত মহিমা অধিকতর প্রকটিত হইয়াছে। তিনি কোথাও পাঞ্চজন্যধারী পার্থসারথি, কোথাও-বা বৃন্দাবনের চিরকিশোর। বিশেষতঃ 'প্রভাসে' তাঁহাকে ভক্তের ভগবান রূপেই চিত্রিত করা হইয়াছে। সুতরাং কবি যে 'মিসন' লইয়া কৃষ্ণমহিমা প্রচার করিতে গিয়াছিলেন, তাহাতে সাফল্য লাভ করিতে পারেন নাই। অসংযত আবেগ এবং গৌড়ীয় বৈষ্ণবভক্তি তাঁহার কাব্যপ্রতিভাকে খানিকটা খর্ব করিয়া রাখিয়াছিল। অবশ্য কৃষ্ণ শেষ পর্যন্ত প্রেমের দেবতায় রূপান্তরিত হইলেও কবি তাঁহার চরিত্রে আধুনিক পাশ্চাত্য আদর্শের মহৎ গুণগুলি সঞ্চারিত করিতে চেষ্টার ত্রুটি করেন নাই। কাভুর, মাৎজিনি, বিস্‌মার্ক প্রভৃতি পাশ্চাত্য দেশনায়কগণ খণ্ড-ছিন্ন স্বদেশকে সামগ্রিক ঐক্যবন্ধনের যে মহৎ প্রয়াস করিয়াছিলেন, সেই স্বাদেশিক আদর্শ ১৯শ শতাব্দীর বাঙালীর নিকট উজ্জ্বলতর হইয়া উঠিয়াছিল। কাজেই কবি কৃষ্ণকে খানিকটা স্বাদেশিক আদর্শে গড়িতে চাহিয়াছিলেন। কবির মতে, কৃষ্ণের যুগে ভারতে আর্য-অনার্যে কলহ,

৩৪ হীরেন্দ্রনাথ 'সাহিত্যে' নবীনচন্দ্রের অভিনব পুরাণ ব্যাখ্যার মৌলিকতা সম্বন্ধে বলেন, "এ স্থলে বলা উচিত যে, এ সকল ঘটনার প্রকৃত তত্ত্বার্থ আমার ক্ষুদ্র বুদ্ধিতে স্বতঃ প্রতিভাত হয় নাই। রৈবতক-কুরুক্ষেত্রের কবি নবীনবাবুর মুখে প্রসঙ্গতঃ যে সব ঐতিহাসিক তত্ত্বের আভাস পাই, মহাভারতাদির সাহায্যে তাহারই বিচার করিয়া এইরূপ সিদ্ধান্তে উপনীত হইয়াছি।"—বীরেশ্বর পাঁড়ের 'উনবিংশ শতাব্দীর মহাভারত' হইতে উদ্ধৃত।

ব্রাহ্মণ-ক্ষত্রিয়ে বিরোধ, বৈদিক যাগযজ্ঞানুষ্ঠান ও কাম্যকর্মহীন ভক্তিধর্মের মধ্যে আদর্শগত বিরোধ—সর্বোপরি ক্ষুদ্র ক্ষুদ্র সামন্ত নৃপতিগণের স্বার্থপরতার ফলে ভারতের রাজনৈতিক ঐক্যও বিচ্ছিন্ন হইতে বসিয়াছিল। এই যুগসঙ্কটে শ্রীকৃষ্ণ আবির্ভূত হইয়া রাষ্ট্র, ধর্ম ও সমাজে শ্রেণীবিদ্বেষ দূর করিয়া একটা মহান্ ঐক্য প্রতিষ্ঠিত করেন, এবং ভারতজননীর 'রাজরাজেশ্বরী' মূর্তি নির্মাণ করেন।

কবির কৃষ্ণ তাই আধুনিক ধরনের কর্মবাদে বিশ্বাসী এবং অলস অদৃষ্টবাদের ঘোর শত্রু; তিনি সূর্যচন্দ্র প্রভৃতিকে নৈসর্গিক ব্যাপার বলিয়া গ্রহণ করিয়াছেন। এক ব্রহ্ম ভিন্ন অন্ত কল্পিত দেবতার উপাসনায় তাঁহার আস্থা নাই। জগৎ ও জীবনকে তিনি নিঃস্পৃহ বৈজ্ঞানিক দৃষ্টি ও নিরাসক্ত নৈষ্কর্ম্য সাধনার দ্বারা গ্রহণ করিয়াছেন। যদিও তিনি সর্বশক্তিমান্ ভগবান, তবু কর্মফলভোগী অপরাধী ব্যক্তি বা সমাজকে নিজ প্রভাবের মধ্যে আনিতে চাহেন নাই। তিনি কোঁতের পজিটিভিজম্ ও সেণ্ট্ সাইমনের সাম্যবাদের ভক্ত বলিয়া মনে হইতেছে। নরহিত-ব্রতই তাঁহার সাধনা, মানবকল্যাণই তাঁহার দেহধারণের একমাত্র উদ্দেশ্য। কাজেই একদিকে কবির কৃষ্ণ ১৯শ শতাব্দীর পাশ্চাত্য আদর্শে গঠিত, অপরদিকে ভাগবত মহাভারতের আদর্শে পরিকল্পিত। ১৯শ শতাব্দীর মানববাদ এবং প্রাচীন ভারতের ভক্তিতত্ত্ব—এই দুই বিষম ব্যাপারকে কবি কৃষ্ণের চরিত্রে মিলাইতে গিয়াছেন—খুব যে সার্থক হইয়াছেন, তাহা বলা যায় না। কবির কৃষ্ণ অদৃষ্টবাদের বিরোধী এবং কর্মফলবাদী; কিন্তু ব্যাসদেবের নিকট অদৃষ্টবাদের নূতন তাৎপর্য শুনিয়া তাহা গ্রহণ করিতে উৎসুক। তিনি মানবরূপে ব্যাসদেবকে প্রণাম করেন, অবতাররূপে ব্যাসদেবের প্রণাম গ্রহণ করেন এবং বিশ্বরূপ দেখাইয়া ব্যাসার্জুনকে নিজ আদর্শ গ্রহণে নির্দেশ দেন। পুরাদস্তর গৃহী সাজিয়া তিনি দ্বারকায় লীলা করেন, দুই পত্নীর সঙ্গে যথাযোগ্য রহস্যালাপ করেন, রঙ্গসখী সুলোচনার সঙ্গে হালকা পরিহাস করিতেও তাঁহার আপত্তি নাই। অন্য দিকে তিনি জরৎকারুর বল্লভ; মৃত্যুমুহূর্তে প্রেমার্তা নাগকন্যাকে বক্ষে গ্রহণ করিয়া জীবনলীলা সাঙ্গ করেন। ১৯শ শতাব্দীর মানববাদ এবং য়ুরোপের জ্ঞানবিজ্ঞানের আদর্শকে নবীনচন্দ্র পৌরাণিক আদর্শের সহিত মিলাইতে পারেন নাই। তাঁহার কাব্যত্রয়ী সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের ব্যঙ্গচ্ছলে উক্ত "The Mahabharat of the nineteenth century" অতি নিদারুণভাবে সত্য প্রমাণিত হইয়াছে। ফ্লোরেন্স নাইটিঙ্গলের মতো শিবিরে শিবিরে ঘুরিয়া সুভদ্রার আর্তের সেবা এবং মদালসার মতো পুত্র অভিমন্যুর নিকট গীতা তত্ত্ব ব্যাখ্যা, সুলোচনার সঙ্গে নারীধর্ম আলোচনা, পুত্রের শোচনীয় মৃত্যুতেও নিষ্কাম নিরুদ্বিগ্ন প্রসন্নতা তাহাকে রক্তমাংসের মানবী করিতে পারে নাই। শুধু প্রাচ্য ও পাশ্চাত্য তত্ত্ব তাহার চরিত্রে রূপ গ্রহণ করিয়াছে—এই মাত্র।

নবীনচন্দ্র সুভদ্রা চরিত্রে ১৯শ শতাব্দীর নারী জাগরণের আদর্শটিকে প্রাধান্য দিয়াছেন। গার্হস্থ্য জীবনাদর্শই যে নারী জীবনের একমাত্র আদর্শ নহে, জননী জায়া ছাড়াও নারীর যে আর একটা স্বতন্ত্র রূপ আছে,—যে রূপে সে পুরুষের সহধর্মিণী নহে, তাহার যোগ্য সহকর্মিণী—সুভদ্রার সেবাব্রতে তাহারই সমর্থন পাওয়া যাইবে। বাঙলা দেশে ১৯শ শতাব্দীর শেষার্ধে প্রধানতঃ ব্রাহ্ম মহিলাদের প্রচেষ্টায় নারী স্বাতন্ত্র্যের স্বল্প বিকাশ লক্ষ্য করা যায়। কবি কোন কোন বিষয়ে অশোভনভাবে 'ব্রাহ্মিকাদের' ব্যঙ্গ করিয়াছেন বটে, কিন্তু সুভদ্রার চরিত্রে নারী জাগরণ ও নারীর

সামাজিক সত্তার প্রাধান্য স্বীকার করিয়াছেন। ইংলণ্ডেও ১৯শ শতাব্দীর দ্বিতীয়ার্ধের পূর্বে নারী স্বাতন্ত্র্য ও নারী জাগরণের বিশেষ আন্দোলন দেখা যায় না। ১৮৬৯ খ্রীঃ অব্দে জন স্টুয়ার্ট মিল্ *The Subjection of Women* গ্রন্থে এ বিষয়ে শিক্ষিত সহৃদয়জনের দৃষ্টি আকর্ষণ করেন। ইংলণ্ডে নারীর ভোটাধিকার লইয়া আন্দোলন দেখা দেয় ১৯১৮ সালে। তৎপূর্বে ১৮৮৬ সাল হইতে ১৯১১ সালের মধ্যে হাউস অব কমন্সে ছয়বার নারীর ভোটাধিকার সম্পর্কিত বিল উত্থাপিত হইয়াছিল, কিন্তু বেশী দূর অগ্রসর হইতে পারে নাই। ইহার প্রতিবাদে ইংরাজ মহিলারা 'সাফ্রাজেট্' ('Suffragette') নামক উগ্র আন্দোলনের চেষ্টা করিয়াছিলেন ; কিন্তু বিশেষ সুবিধা করিতে পারেন নাই। ১৯১৮ সালে মহিলাদের সীমাবদ্ধ ভোটাধিকার দেওয়া হয় এবং পরিশেষে ১৯২৮ সালে স্ত্রীপুরুষের ভোটাধিকারগত সমস্ত পার্থক্য বিদূরিত হয়। আমেরিকায় এ আন্দোলন গ্রেটবৃটেনের কিছু পূর্বেই সাফল্য লাভ করিয়াছিল। ১৮৬৯ ও ১৮৯৩ সালে আমেরিকার দুইটি প্রদেশে নারী ভোটাধিকার স্বীকৃত হইয়াছিল। ১৯২০ সালে আমেরিকায় স্ত্রীপুরুষের সমান ভোটাধিকার গৃহীত হয়। সুতরাং ১৯শ শতাব্দীর শেষাংশে বাঙলাদেশে সীমাবদ্ধ ক্ষেত্রে যে নারী-স্বাধীনতা ও নারী-আন্দোলন লক্ষ্য করা গিয়াছে, তাহার মূল্য নিশ্চয় স্বীকার করিতে হইবে। নবীনচন্দ্র সেই আবহাওয়ায় বর্ধিত হইয়া নারীসমাজের স্বাতন্ত্র্য ও নারীর বৃহত্তর সামাজিক কর্তব্যের পূর্ণ স্বরূপটিকে সুভদ্রার আদর্শের মধ্যে চিত্রিত করিতে চাহিয়াছেন, অনেকটা সফলকামও হইয়াছেন।

সার ফিলিপ সিড্‌নের মতো অভিমন্যুর মুমূর্ষু সৈনিককে নিজ তৃষ্ণার জলদান আদর্শ হিসাবে মহৎ সন্দেহ নাই, কিন্তু বহুকথিত বিলাতী গল্পের অক্ষম পুনরাবৃত্তি মাত্র। সর্বোপরি কৃষ্ণলীলাবসানে "হরিকুলেশ" (Hercules) বলরামকে লবণ সমুদ্রের উত্তরপূর্বতীরে * নব কৃষ্ণধর্ম প্রচার করিতে প্রেরণ করিবার কাহিনী ঐতিহাসিক রূপকথা বলিয়া মনে হইবে। এ সম্বন্ধে তিনি যে নজির তুলিয়াছেন তাহা আধুনিক ঐতিহাসিকের নিকট নিঃসংশয়ে গ্রহণযোগ্য হইবে না।

কবিকে কোন কোন দিক দিয়া প্রশংসা করা উচিত। নবীনচন্দ্র ১৯শ শতাব্দীর য়ুরোপের জ্ঞানবিজ্ঞান, স্বাদেশিকতা, যুক্তিবাদ, মানবমুক্তির বাণী—প্রভৃতি আধুনিক জীবনাদর্শকে তাঁহার ত্রয়ী মহাকাব্যে স্থান দিয়াছেন। অবশ্য এ কথাও স্বীকার্য যে, আবেগোচ্ছল ভক্তিবাদ প্রাধান্য পাইয়া কবির নূতন আদর্শকে গতানুগতিকতার ঊর্ধ্বে উঠিতে দেয় নাই। তিনি যদি মহাভারতকে বা স্তবিক 'ঊনবিংশ শতাব্দীর মহাভারতের' রূপ দিতেন, প্রাচীন পৌরাণিক আদর্শকে কাব্যের অনুরোধে এবং তদানীন্তন সামাজিকতার প্রয়োজনে পুরাতন কাহিনীকে আধুনিক আদর্শের দ্বারা পরিবর্তিত করিয়া লইতেন, তাহা হইলে আমাদের আপত্তির কোন কারণ থাকিত না। প্রত্যেক বড় প্রতিভার কবি তাঁহার দেশকালের দ্বারা প্রভাবান্বিত হন ; আমাদের কবিও ১৯শ শতাব্দীর বিশ্ব জ্ঞানভাণ্ডার হইতে প্রচুর উপাদান গ্রহণ করিলে প্রাচীন মহাভারতের আধুনিক রূপান্তর কৌতূহলজনক হইত সন্দেহ নাই। তিনি 'রৈবতক' ও 'কুরুক্ষেত্রে' ১৯শ শতাব্দীর আদর্শ স্বীকার করিলেও 'প্রভাসে'র আবেগমত্ততার জন্য যুক্তির কূল ছাড়িয়া ভক্তির অকূলে পড়িয়াছেন।

* ভূমধ্যসাগর ?

তাঁহার তিনখানি কাব্য হইতে ১৯শ শতাব্দীর শেষার্ধের বাঙালী সমাজের গতিপ্রবণতা লক্ষ্য করা যাইবে। কৃষ্ণের জীবনে মানবতার আদর্শ সার্থক হউক আর নাই হউক, কবি এই আদর্শটিকে মনপ্রাণ দিয়া ভালবাসিতেন। বস্তুতঃ ১৯শ শতাব্দীতে পৌরাণিক আদর্শকে গ্রহণ করা হইলেও পুরাতন রীতিকে পুরাপুরি মানিয়া লওয়া হয় নাই। কেশবচন্দ্র ও তাঁহার শিষ্যদের কৃষ্ণের মানবলীলা কীর্তন, বঙ্কিমচন্দ্রের কৃষ্ণচরিত্রে মানবতা আবিষ্কার প্রভৃতি ব্যাপারে বুঝা যাইতেছে যে, ১৯শ শতাব্দীর জ্ঞানবিজ্ঞান ও মানবধর্মের সাধনা বৃথা হয় নাই। ইঁহারা পৌরাণিক ঐতিহ্যের অবিকল পুনরাবৃত্তির চেষ্টা না করিয়া আধুনিক ভাবধারার দ্বারা প্রাচীন আদর্শকে শোধন করিতে চাহিয়াছিলেন। নবীনচন্দ্রও এই আদর্শে বিশ্বাসী ছিলেন। কিন্তু তাঁহার আবেগব্যাকুল চিত্ত ও ভক্তিপ্রবণতা এই বৈশিষ্ট্যকে যথাযথ ব্যবহার করিতে পারে নাই।

সর্বশেষে নবীনচন্দ্র-পরিকল্পিত 'সুখতত্ত্বের' কথা উল্লেখ করিয়া আমরা এই আলোচনা সমাপ্ত করিব। ১৯শ শতাব্দীতে নানা আদর্শের ঘাত প্রতিঘাতে আধুনিক শিক্ষিত বাঙালীর মনে কর্তব্যাকর্তব্য, নৈতিক জীবন, জীবনসম্মুখ সুখদুঃখতত্ত্ব, প্রভৃতি সম্বন্ধে কোথাও সংশয়, কোথাও বীতরাগ, কোথাও-বা গভীর আকর্ষণ জন্মিয়াছিল। একদিকে কাণ্টের *Kategorischer Imperativ* (Categorical Imperative) অর্থাৎ আত্মনিয়ন্ত্রী বিবেকবাদী চৈতন্যের নৈতিক বিধান, অপর দিকে ঐহিক সুখবাদী হেডোনিস্ট্‌বাদ ও বিবেকবুদ্ধিসম্পন্ন উচ্চতর সুখতত্ত্ব বা এপিকিউরিয়ান মত। প্রাচীন গ্রীসের হেডোনিস্ট্‌রা ইন্দ্রিয়পরতন্ত্র ঐহিক সুখের পরিতৃপ্তিকেই সুখতত্ত্বের চূড়ান্ত পরিণতি বলিয়া মনে করিতেন। কিন্তু এপিকিউরাস (খ্রীঃ পূঃ ৩৪১—২৭০ অব্দ)-এর মতে মানুষের মতো বিবেকবুদ্ধিসম্পন্ন জীবের পক্ষে ঐহিক সুখ লইয়া দীর্ঘকাল জীবনযাপন করা যায় না। তাই তিনি *Algedonic* (অর্থাৎ দুঃখসুখ)-এর সঙ্গে মার্জিত, কর্তব্যপরায়ণ বুদ্ধি ও বিবেকের সংযোগসাধন করিয়া স্থূল ইন্দ্রিয়ের পারবশ্য হইতে মানুষের চিত্তরঞ্জিনী বৃত্তিকে রক্ষা করেন। অপর দিকে ১৯শ শতাব্দীর ইউটিলিটেরিয়ানগণ সর্বাধিক সংখ্যক মানুষের সর্বোত্তম সুখ ও কল্যাণকেই মানুষের সামাজিক অগ্রগতির মূলমন্ত্র বলিয়া মনে করিতেন। সুতরাং বাঙলাদেশে ১৯শ শতাব্দীর দ্বিতীয়ার্ধে, বিশেষতঃ শেষাংশে কর্তব্যবুদ্ধি ও সুখবাদের পারস্পরিক সম্পর্ক লইয়া মতদ্বন্দ্ব সৃষ্টি হইয়াছিল। ঔপনিষদিক তত্ত্বদর্শন ব্রাহ্মসম্প্রদায়ে বিশেষ প্রভাব বিস্তার করিলেও শিক্ষিত হিন্দুসমাজে গীতার নিষ্কাম কর্মবাদ ব্যাপকভাবে প্রচারিত হইয়াছিল। বঙ্কিমচন্দ্র প্রথম জীবনে কোঁৎ-মিলের ভক্ত হইলেও শেষজীবনে ইউটিলিটারিয়ানিজ্‌ম্‌-কে 'উদরদর্শন' বলিয়া ব্যঙ্গ করিয়াছেন। কারণ যে জীবকল্যাণ ও সুখতত্ত্বের সঙ্গে নৈতিকবোধ ওতপ্রোতভাবে জড়িত নাই, সমন্বয়কামী বঙ্কিমচন্দ্র পরবর্তী জীবনে তাহাকে স্বীকার করিতে পারেন নাই। 'ধর্মতত্ত্ব' ও 'কৃষ্ণচরিত্রে' তিনি প্রবৃত্তির বল্‌গাহীন অভিযানকেও ঘৃণা করিয়াছেন, প্রবৃত্তির উন্মূলনকেও প্রশংসা করিতে পারেন নাই। সর্ববিধ প্রবৃত্তির যথোপযুক্ত চরিতার্থতাই পরম পুরুষার্থ। শ্রীকৃষ্ণ বঙ্কিমচন্দ্রের আদর্শ পুরুষ। কারণ শাক্যসিংহ ও যিশু খ্রীস্টের মতো বাসুদেব জীবনকে খণ্ডিত করিয়া দেখেন নাই; শ্রীকৃষ্ণের জীবন ও আদর্শের মধ্যে মানব-প্রবৃত্তির সুস্থ ও সমানুপাতিক সমন্বয় লক্ষ্য করা যায়।

কবি নবীনচন্দ্র সুখতত্ত্ব লইয়া চিন্তিত হইয়াছিলেন এবং 'রৈবতক' 'কুরুক্ষেত্র' ও 'প্রভাসে'

এ বিষয়ে সুবিস্তৃত আলোচনা করিয়াছেন। 'রৈবতকে'র তৃতীয় সর্গে ব্যাসদেব কৃষ্ণকে "সর্বত্র অনন্তপ্রীতি" স্থাপনের অনুরোধ করিয়াছেন; ইহাও একপ্রকার বিবেকমার্জিত মানবিক সুখবাদ। এই কাব্যের সপ্তদশ সর্গে কৃষ্ণ এই সুখতত্ত্ব ব্যাখ্যা প্রসঙ্গে অর্জুনকে বলিয়াছেন,

জগতের সুখ যাহা
আমাদের সুখ তাহা,—
সকলে জগৎ সুখে সমর্পিলে প্রাণ,
হবে ধরাতলে কিবা স্বর্গ-অধিষ্ঠান।

এখানে লক্ষণীয় যে, কৃষ্ণের মতে জগৎকল্যাণে আত্মত্যাগ ও নিষ্কাম কর্মসাধনাই সুখতত্ত্বের মূলপ্রেরণা, সমষ্টির সুখের জন্য ব্যষ্টির সুখবিসর্জনই যথার্থ সুখ।

এক ধর্ম এক জাতি,
এক রাজ্য এক নীতি
সকলের এক ভিত্তি - সর্বভূত হিত -

ইহাই কৃষ্ণের সাধনা ও সিদ্ধি। 'কুরুক্ষেত্রের' দ্বিতীয় সর্গ ( 'নারীধর্ম' ), দ্বাদশ সর্গ ( 'সুখতত্ত্ব' ) এবং ত্রয়োদশ সর্গে ( 'সম্মিলন' ) সুভদ্রা ও ব্যাসদেবের উক্তির সাহায্যে নবীনচন্দ্র সুখতত্ত্ব ব্যাখ্যা প্রসঙ্গে বলিয়াছেন যে, স্বধর্মসাধনই পরমপুরুষার্থ এবং পুরুষার্থই সুখাভিমুখে লইয়া যায়। "মিত্রকে যে ভালবাসে সকাম সে ভালবাসা, সে ত ক্ষুদ্র ব্যবসায় ছার"—সুভদ্রা নিষ্কাম প্রীতিকেই সুখতত্ত্বের প্রকৃত পন্থা বলিয়া নির্দেশ করিয়াছেন। কৃষ্ণ ব্যাসদেবকে এই সুখতত্ত্ব প্রসঙ্গে বলিয়াছেন—

কামনা জগত-হিত, সাধনা জগত-হিত,—
একমাত্র ধর্ম সনাতন
মানবের গৃহে, বনে; ধর্মক্ষেত্র শ্রেষ্ঠতর,—
বন নহে,—গৃহের প্রাঙ্গণ।
পিতা, মাতা, পত্নী, পুত্র, গৃহ এই ধর্মপথে
কিবা অবলম্বন সুন্দর।
তাহে ভর করি' উঠি' দেখে সুখস্বর্গ নর,
নারায়ণ সুখের সাগর।

'কুরুক্ষেত্রে'র ত্রয়োদশ সর্গে সুভদ্রা শৈলজাকে সুখতত্ত্ব ব্যাখ্যা প্রসঙ্গে যাহা বলিয়াছেন, নবীনচন্দ্রের সুখতত্ত্ব তাহাতে সুপরিস্ফুট হইয়াছে—

শৈলজা—কারে বল মনুষ্যত্ব ?
সুভদ্রা— চরিতার্থতায়
বিহঙ্গবৃত্তির বিহঙ্গত্ব বিহঙ্গের।
মানুষ কি লয়ে বল মানুষ, ভগিনি ?—
আত্মা, মন, কলেবর। চরিতার্থতায়

এ তিনের মনুষ্যত্ব। যেই নীতিচয়
শারীরিক, মানসিক ; বৃত্তি আধ্যাত্মিক,
—মানবের মানবত্ব,—করিছে ধারণ,
তাহাই মানবধর্ম। স্বধর্ম পালনে,
স্ববৃত্তির অনাসক্ত চরিতার্থতায়,
যতই মানুষ ক্রমে হয় অগ্রসর,
লভে তত মনুষ্যত্ব, সুখ নিরমল।

আত্মা-মন-কলেবরের নিষ্কাম চরিতার্থতা, শারীরিক-মানসিক-আধ্যাত্মিক বৃত্তির অনুশীলন, স্বধর্ম পালন—ইহাই শেষ পর্যন্ত মানুষকে নির্মল সুখের পথে লইয়া যায়। সীমাবদ্ধ ব্যক্তিত্বের আবরণভঙ্গ এবং বিশ্বহিতে আত্মসমর্পণ--নবীনচন্দ্রের মতে ইহাই যথার্থ সুখ। বলাই বাহুল্য যে, ১৯শ শতাব্দীর এই জাতীয় নৈতিক ও দার্শনিক চেতনা শিক্ষিত বাঙালীর চিন্তা ও কর্মকে নিয়ন্ত্রিত করিয়াছিল। বঙ্কিমচন্দ্র 'কৃষ্ণচরিত্র' ও 'ধর্মতত্ত্বে' অনুশীলন ধর্ম বা *Religion of Culture* অর্থে এই তত্ত্বকেই সামাজিক ও দার্শনিক পটভূমিকায় ব্যবহার করিয়াছেন। এই যে অনুশীলন ধর্ম অর্থাৎ সর্ববিধ মানববৃত্তির সম্যক্ অনুশীলন—ইহা ১৯শ শতাব্দীর বাঙলাদেশের একটা বড় প্রেরণা, এবং নবীনচন্দ্রের মহাকাব্য কাব্য হিসাবে সাফল্য লাভ না করিলেও ১৯শ শতাব্দীর যুগমানসের নানা বাণীকে ধারণ করিয়া রাখিয়াছিল বলিয়াই তাঁহার কাব্যত্রয় ঐতিহাসিক পরিপ্রেক্ষিতে আলোচনার যোগ্য।

অ-কু-ব

শ্রীশ্রীহরিঃ

১লা ভাদ্র, ১২৯৩ সন।

ভাই ঈশান!

এই এক বৎসর কাল পরে রৈবতকের মুদ্রাঙ্কন শেষ হইতে চলিল। আমি যেরূপ অবস্থাপন্ন, তুমি দয়া করিয়া মুদ্রাঙ্কন-কার্য পরিদর্শনের ভার গ্রহণ না করিলে, রৈবতক আরও কত কাল মুদ্রাযন্ত্রের লৌহ-কবলে কবলিত থাকিত, বলিতে পারি না। তোমার মত বন্ধুর স্নেহ ও স্মৃতি যে এরূপে রৈবতকের অঙ্গে জড়িত হইয়া রহিল, আমার একটি অতীব সুখের বিষয়।

কতিপয় বৎসর অতীত হইল, মহাভারতের ঐতিহাসিক ক্ষেত্র এবং বৌদ্ধ-ধর্মের আদিতীর্থ "গিরিব্রজপুর" বা আধুনিক "রাজগৃহে" রাজকার্যে অবস্থানকালে স্থানমাহাত্ম্যে উদ্বেলিতহৃদয়ে কাব্য-জগতের হিমাদ্রিস্বরূপ বিপুল মহাভারত গ্রন্থ আর একবার পাঠ করি। সেই অবস্থায় তথায় দেখিলাম, গিরিব্রজপুরের সেই পঞ্চগিরি ব্যূহ, প্রবলপ্রতাপ জরাসন্ধের রাজপুরীর ভগ্নাবশেষ, বন্ধুর উপলরাশির মধ্যে সেই ভারত-খ্যাত রঙ্গভূমির মসৃণ মৃত্তিকা পর্যন্ত, এখনও বর্তমান রহিয়াছে। ভগবান যে স্থানে "পঞ্চানন নদ" পার হইয়া গিরিব্রজপুরে প্রবেশ করিয়াছিলেন, এখনও প্রতি বৎসর সে স্থানে সহস্র সহস্র নর-নারী অবগাহন করিয়া, আপনাদের জীবন পবিত্র করিয়া থাকে। যে "উরুবিল্ব" নামক গিরিকক্ষে বুদ্ধদেব ধ্যানস্থ থাকিতেন, যে কক্ষে তাঁহার শিষ্যগণ বৌদ্ধ-ধর্মের আদি নীতিমালা সঙ্কলন করিয়াছিলেন, সে পবিত্র কক্ষ এখনও দর্শকের হৃদয় পবিত্র করিতেছে। মহারতের পাঠ সমাপন করিয়া দেখিলাম, ভারতের বিগত বিপ্লবাবলীর তরঙ্গলেখা এখনও সেই শৈল উপত্যকার, সেই শেখরমালার, অঙ্কে অঙ্কে অঙ্কিত রহিয়াছে। দেখিলাম, তাহার সানুদেশে —সেই দৃশ্য ভাষাতীত—ভগবান্ বাসুদেব ঐশিক প্রতিভায় গগন পরিব্যাপ্ত করিয়া দণ্ডায়মান রহিয়াছেন, এবং অঙ্গুলিনির্দেশ করিয়া পতিত ভারতবাসীর—পতিত মানবজাতির—উদ্ধারের পথ দেখাইয়া দিতেছেন। দেখিলাম,—পদতলে লুটাইয়া পড়িলাম। সেখানে রৈবতক সূচিত, এবং মধ্যভারতের সেই পবিত্র শৈলমালার ছায়ায় তাহার প্রথমাংশ রচিত হইল।

ভাই! আমি জানি—

"মন্দঃ কবিযশঃপ্রার্থী গমিষ্যাম্যুপহাস্যতাম্।"

তবে জানিয়া শুনিয়া আমার সাধ্যাতীত এরূপ একটি কর্মে হস্তক্ষেপ করিলাম কেন?

উত্তর—

"ত্বয়া হৃষীকেশ হৃদিস্থিতেন যথা নিযুক্তোঽস্মি তথা করোমি।"

কথাটি প্রাচীন; কিন্তু বড় গভীর, বড় ভক্তিপূর্ণ, বড় উৎসাহ ও শান্তিপ্রদ।

তোমার স্নেহাকাঙ্ক্ষী

নবীন

# প্রথম সর্গ

## প্রভাস

"লক্ষ্মীপূর্ণিমার উষা ধীরে ধীরে ধীরে"—
প্রভাসের তীরে বসি কৃষ্ণ ধনঞ্জয়,
শিলাসনে ধ্যানমগ্ন। স্থানে স্থানে স্থানে
দুই পার্শ্বে ধ্যানমগ্ন বসি ঋষিগণ,—
স্থির, অচঞ্চল। যেন চারু শিল্পকর
বেদীর প্রস্তর হ'তে তুলেছে কাটিয়া
পবিত্র মূরতিচয়, মহিমামণ্ডিত।
পূরব গগন পানে কৃষ্ণ ধনঞ্জয়
স্থিরনেত্রে, মুগ্ধচিত্তে, চাহি আত্মহারা।

**কৃষ্ণ**

লক্ষ্মীপূর্ণিমার উষা ধীরে ধীরে ধীরে,
সৃষ্টির প্রথম অঙ্ক করি অভিনয়,
দেখ পার্থ, সিন্ধুগর্ভে উঠিছে কেমন!
পদ্মমুখী পদ্মালয়া ধীরে ধীরে
উঠিলা যেমতি রঞ্জি রূপের বিভায়
নীলসিন্ধু, নীলাকাশ, শ্যামল ধরায়।
হাসিল যেমতি সেই রূপের পরশে
নারায়ণ নীলবক্ষ, হাসিতেছে দেখ
উষার প্রথমালোকে সুনীল গগন,
সুনীল বারিদপুঞ্জ স্তরে স্তরে স্তরে—
স্থির বিজলীতে যেন চিত্ত বিভাসিত!
হাসিতেছে নীল সিন্ধু;—চারু নীলিমায়
কেমন সে হাসি, আহা! যাইছে মিশিয়া!
মধুর অস্ফুটালোকে কি দৃশ্য মহান্
দেখ, পার্থ! ধীরে ধীরে হতেছে বিকাশ,—
নীল সিন্ধু, শ্বেত বেলা, ধূসর আকাশ!
দেখ সত্ত্ব রজঃ তমঃ ত্রিগুণ কেমন
আলিঙ্গিয়া পরস্পরে,—বিরাট মূরতি!
সত্ত্ব ব্যোম, রজঃ বেলা, তমঃ পারাবার!

**অর্জুন**

কি গভীর দৃশ্য! অহো! অচল হৃদয়ে
কি গাম্ভীর্য, পবিত্রতা দিতেছে ঢালিয়া!
সম্মুখে অসীম সিন্ধু; অর্ধ-চন্দ্রাকারে
মিশিয়াছে মণ্ডলার্ধ মহাশূন্য সনে।
পশ্চাতে সসীম বেলা; দীর্ঘ প্রান্তদ্বয়
মিশিয়াছে মহাশূন্যে,—কি দৃশ্য গভীর!
জগতের আদি অন্ত উভয় সমান,—
আদি শূন্যে! অন্ত শূন্যে!

**কৃষ্ণ**

শূন্যে অবস্থান!
মহা যাত্রা শূন্য হ'তে শূন্যেতে প্রস্থান!
সত্য, পার্থ! জগতের প্রকৃতি দুর্জ্ঞেয়।
অনন্তে অন্তের ক্রীড়া, চির সম্মিলন!
এই ক্রীড়া সৃষ্টি, স্থিতি, প্রলয় কারণ।
স্থাবর জঙ্গম সব এ ক্রীড়া-প্রসূত;
স্থাবর জঙ্গম সব এই ক্রীড়া-রত;
স্থাবর জঙ্গম সব এ ক্রীড়ায় হত।
অহো কি রহস্য! ক্ষুদ্র —ক্ষুদ্রাদপি ক্ষুদ্র
পতঙ্গ হইতে সৌর জগত মহান্,
এই মহা সিন্ধু, ওই মহা মেঘমালা,
সকলি এ ক্রীড়া-রত। সকলই এক
অনন্ত অচিন্ত্য মহাশক্তি সঞ্চালিত।
প্রকৃতি ত্রিগুণাত্মিকা—সত্ত্ব রজঃ তমঃ
কিন্তু সিন্ধুনীরে ওই বীচিমালা মত,
এ শক্তিতে গুণত্রয় হয় পরিণত।
এই শক্তি সর্বব্যাপী, সর্বশক্তিমান;
প্রকৃতি এ শক্তি; এই শক্তি ভগবান!
মহাদৃশ্য! মহাধ্যান! নীরবে উভয়
রহিলা সে ধ্যানমগ্ন। চিন্তার প্রবাহ

অনন্তের মহাগর্ভে প্রবেশে যখন,
ভাষা তার—নীরবতা! শরতের মেঘ
অনন্ত আকাশগর্ভে মিশায় যখন,
ভাষা তার—নীরবতা! নীরবতা ভাষা.
পতঙ্গ সাগরগর্ভে পতিত যখন!
উভয় নীরব। স্থির নীরব প্রকৃতি।
কেবল প্রভাতাকাশে স্তরে স্তরে স্তরে
ভাসিছে শারদ মেঘ; স্তরে স্তরে স্তরে
শারদ তরঙ্গমালা নাচিছে সাগরে।
গর্জিছে গম্ভীর সিন্ধু, করি দিঙ্‌মণ্ডল
ফেনিল তরঙ্গভঙ্গে প্রতিধ্বনিময়।
লহরে লহরে উর্মি আসি ভক্তিভরে,
শ্বেত ফেনপুষ্পাঞ্জলি করি বরিষণ,
প্রণমিয়া বেদীমূল যাইছে সরিয়া।
কচিৎ সমুদ্রবাহী প্রথম অনিলে
ধ্যানমগ্ন ঋষিদের উড়িতেছে ধীরে
উত্তরীয়, উপবীত, শ্বেত শ্মশ্রুরাশি।

## অর্জুন

দেখ দেখ, বাসুদেব! হঠাৎ কেমন,
সমুদ্রের পূর্ব প্রান্ত উঠিল জ্বলিয়া!
বাড়ব অনল এ কি? কিম্বা দিক্ দাহ?
সে বহ্নি কেমন, দেখ, লহরে লহরে
ছড়াইছে সিন্ধুনীরে, ধূসর আকাশে!
একটি সিন্দুররেখা, দেখিতে দেখিতে,
মরি, মরি, কি সুন্দর, উঠিল ভাসিয়া,
সেই বহ্নিরাশিমাঝে! তরঙ্গে তরঙ্গে
কেমন ভাসিছে তাহা নিবিয়া জ্বলিয়া!
ক্রমে স্থূল,—স্থূলতর,—এবে সুবঙ্কিম।
তপ্তস্বর্ণ ধনু ধরি, স্বর্ণ শরমালা
ছড়াইছে সিন্ধু যেন বিচিত্র কৌশলে
পয়ঃশোষী মেঘদলে। দেখ এইবার
কি সুন্দর অর্ধচন্দ্র! আবার এখন
সিন্দুর কলসী মত খেলিছে কেমন
সুনীল লহরী সনে নাচিয়া নাচিয়া,
গ্রীবামাত্র পরশিয়া সমুদ্রসলিল!
মিশাইল গ্রীবা; দেখ এইবার রবি
উঠিলেন নীলাকাশে ঝলসি নয়ন।
একেবারে ঋষিদের বহু শঙ্খ মিলি,
নবোদিত প্রভাকর করি আবাহন,
উঠিল ধ্বনিয়া। সেই প্রফুল্ল নিক্কণ
গম্ভীর জলধিমন্দ্রে না হইতে লয়,
আরম্ভিলা ঋষিগণ স্তব সুগম্ভীর!

## সৌরাষ্টক

১

পবিত্র গগনে পবিত্র কিরণে,
পবিত্র ভাস্কর ওঁ
নব সমুদিত, বিশ্ব আলোকিত,—
নমো দিবাকর ওঁ!

২

জগত-নয়ন, জগত-জীবন,
জগত-ধারণ ওঁ।
জগত-পালন, জগত-ধ্বংসন,
নমস্তে তপন ওঁ!

৩

তোমার পরশে, ফুটে পুষ্পরাজি,
উপজে প্রস্তর ওঁ!
শোষে সিন্ধুনীর, বরষে বারিদ,—
নমো বিভাকর ওঁ!

৪

গ্রহ উপগ্রহ, অনন্ত অসংখ্য,
ভ্রমে নিরন্তর ওঁ!
বেষ্টিয়া তোমায়,— দাস উপদাস,—
নমঃ প্রভাকর ওঁ!

৫

ঐন্দ্রজালিক— গোলক যেমন,
জ্যোতিষ্কমণ্ডল ওঁ!
ভ্রমে শত শত, নাহি সংঘর্ষণ,
নমঃ কি কৌশল ওঁ!

৬

হেন সৌর রাজ্য, করি আকর্ষণ
ভ্রম অনির্ঘাত ওঁ!
সহস্র যোজন মুহূর্তে মুহূর্তে,—
নমো দিননাথ ওঁ!

৭

অনন্ত হইতে, ছুটিছ অনন্তে;
অনন্ত গরভে ওঁ।
অনন্ত শকতি, অনন্ত ভ্রমণ
অনন্ত গৌরবে ওঁ।

৮

তিমির নাশিয়া, উদ্ধারিলে যথা,
বিশ্ব চরাচর ওঁ।
পাপ বিনাশিয়া লও পুণ্য-পথে,—
নমো দিবাকর ওঁ!

আবার ধ্বনিল শঙ্খ। না হতে লয়
কম্বুকণ্ঠ, কৃষ্ণকণ্ঠ উঠিল ভাসিয়া—
তেমতি গগনস্পর্শী, তেমতি গভীর।

## মহাষ্টক

ওঁ

পবিত্র গগনে, পবিত্র তপনে,
পবিত্র সাগরে ওঁ।
যাঁহার মহিমা, নিত্য বিভাসিত;—
নমো বিশ্বেশ্বর ওঁ!

২

ক্ষুদ্র সূর্য এই, গ্রহ উপগ্রহ,
ক্ষুদ্র ক্ষুদ্রতম ওঁ।
ক্ষুদ্র বিশ্ব তব অনন্ত সাগরে,—
নমো নারায়ণ ওঁ।

৩

শত শত সূর্য, সৌর রাজ্য শত
শত সংখ্যাতীত ওঁ।
ছুটিছে অনন্তে, অনন্ত বিদারি,—
নমশ্চিন্তাতীত ওঁ!

৪

অনন্ত দিকেতে, অনন্ত গতিতে
নিত্য সঞ্চালিত ওঁ।
অনন্ত সঙ্গীতে, অনন্ত প্লাবিত,—
নমো জ্ঞানাতীত ওঁ!

৫

অহো! কিবা দৃশ্য! অনন্ত বসুধা,
অনন্ত ভাস্কর ওঁ,
অনন্ত নক্ষত্র, অনন্ত ঝলসি,—
নমো জ্যোতীশ্বর ওঁ!

৬

দিবস যামিনী, হেমন্ত বসন্ত,
ঋতু বিপরীত ওঁ,
শূন্য বিচিত্রিয়া, নিত্য বিরাজিত,—
নমঃ কালাতীত ওঁ!

৭

নিত্য রূপান্তর, নিত্য স্থানান্তর,
নিত্য গুণান্তর ওঁ
যার শক্তি বলে, বিশ্ব চরাচর,—
নমঃ শক্তীশ্বর ওঁ!

৮

ক্ষুদ্র পুষ্প-রেণু, প্রচণ্ড শিখর,
অনন্ত সাগর ওঁ,
যাঁহার অচিন্ত্য শকতি-দর্পণ,—
নমো মহেশ্বর ওঁ!

গম্ভীর ওঁকার ধ্বনি প্লাবিল গগন,
ভাসিল সমুদ্রমন্দ্রে, উচ্ছ্বাসে উচ্ছ্বাসে
ছুটিল তরঙ্গপৃষ্ঠে দিগ্ দিগন্তরে।
ঊর্দ্ধে মহাশূন্যে, মহা জলধি-হৃদয়ে,
সেই মহাধ্বনি সহ শত শঙ্খধ্বনি,
ভাসিল সমুদ্রবাহী প্রভাত-অনিলে।
শঙ্খকণ্ঠ, সিন্ধুকণ্ঠ, নরকণ্ঠ মিলি,
সেই ধ্বনি, সেই ধ্যান, সে দৃশ্য মহান্!—
অনন্ত অচিন্ত্য ভাবে ভরিল হৃদয়।
ধ্যানান্তে দুর্বাসা ঋষি শিষ্যগণ সহ,
কৃষ্ণার্জ্জুনে সম্ভাষিতে আসি ধীরে ধীরে,
বেদীর পশ্চাৎ হ'তে কহিলা মধুরে —
"হে কৃষ্ণ! দুর্বাসা ঋষি আশীর্বাদ করে।"
একচিত্তে কৃষ্ণার্জ্জুন চাহি সিন্ধু পানে,
আত্মহারা, চিন্তামগ্ন.—চেতনাবিহীন।

কৃষ্ণ

হায় অন্ধ উপাসক! হেন মহাশক্তি
নিত্য বিদ্যমান যার নয়নের কাছে,
সে কেন পূজিবে ওই অন্ধ প্রভাকর—
জ্ঞানহীন, ইচ্ছাহীন, নিয়মের দাস!
যাহার উদয়, অস্ত, শূন্য-পর্যটন,
দুর্লঙ্ঘ্য নিয়মাধীন; হেন প্রভাকরে
পূজিবে বীরেন্দ্র! কেন চেতন মানবে?
"অন্ধ উপাসক! পাপি! বিধর্মী নাস্তিক!"—
ক্রোধে দন্তে দন্ত কাটি কহিলা দুর্বাসা—
"হে কৃষ্ণ! দুর্বাসা ঋষি আশীর্বাদ করে।"

কৃষ্ণ

তরঙ্গতাড়িত ওই বালুকার মত,
তপন অনন্ত শূন্যে হতেছে তাড়িত।
সমান নিয়মাধীন, সমান সৃজিত
উভয়; উভয় অন্ধ; চেতনাবিহীন;
উভয় দুর্জ্ঞেয়। তবে পূজিলে তপন,
না পূজিবে কেন নর ক্ষুদ্র বালুকায়!

দুর্বাসা

হে পার্থ! দুর্বাসা আমি আশীর্বাদ করি।

কৃষ্ণ

মানব! চেতনাযুক্ত, বিবেকী, স্বাধীন,
জড় ওই সূর্য হ'তে কত শ্রেষ্ঠতর!
মানব! উৎকৃষ্ট সৃষ্ট। যে অনন্ত জ্ঞানে
সৃষ্ট ও চালিত এই বিশ্ব চরাচর,
পড়েছে সে জ্ঞান-ছায়া হৃদয়ে যাহার,
ছাড়ি সে অনন্ত জ্ঞান, অনন্ত শকতি,
সে কেন পূজিবে অন্ধ জড় প্রভাকর!
ক্ষুদ্র বালুকণা, আর প্রচণ্ড তপন,
এই মহা সিন্ধু, আর এই বসুন্ধরা,—
সেই জ্ঞান সাক্ষী, সেই জ্ঞান মূর্তিমান!
দেখ, পার্থ, বিশ্ব-রূপী বিষ্ণু ভগবান
অনন্ত, অসীম!
ক্রোধে গর্জ্জিয়া তখন
কহিলা দুর্বাসা—"মূঢ় কৃষ্ণ ধনঞ্জয়!
আমি দুর্বাসায় তুচ্ছ! লও অভিশাপ—
'যাদব কৌরবকুল হইবে বিনাশ!'"
ভাঙ্গে যথা অকস্মাৎ তন্দ্রা পথিকের
শুনিয়া শিয়রে ঘোর গোক্ষুরগর্জন,
হঠাৎ ভাঙ্গিল ধ্যান। পার্থ বাসুদেব
ত্রস্তে ফিরাইয়া মুখ দেখিলা বিস্ময়ে,—
ক্রোধভরে ঋষি কেহ যাইছে ছুটিয়া
বেগে শিষ্যগণ সহ। ঈষৎ হাসিয়া
কহিলেন বাসুদেব—"দেখ ধনঞ্জয়!

ব্রাহ্মণের অত্যাচার। কথায় কথায়
অভিশাপ; অভিমান অঙ্গের ভূষণ।
শার্দ্দূল যেমন ভাবে প্রাণিমাত্র সব
সৃজিত তাহার ভক্ষ্য; তেমনি ইহারা
ভাবে অন্য তিন জাতি ভক্ষ্য ইহাদের।
বিনা দোষে, অকারণে করিবে দংশন
অভিশাপ বিষদন্তে; নাহি কি হে কেহ,—
ব্রাহ্মণ-রহস্যারণ্যে করিয়া প্রবেশ,
আপন বিবরে সর্প ধরি মন্ত্রবলে,
তাহার এ বিষদন্ত করে উৎপাটন ?"
পার্থের অচলা ভক্তি ব্রাহ্মণের প্রতি,-
দেখিলা মহর্ষি তাহে,—কহিলা কাতরে—
"বাসুদেব! যদি তুমি দেও অনুমতি
ক্রুদ্ধ মহর্ষিরে আমি আনি ফিরাইয়া।
একে ধ্যানে চিন্তামগ্ন ছিলাম আমরা,
অন্য দিকে এই মহা জলধিগর্জন,
শুনি নাই কেহ অভিবাদন ঋষির।
তাহে এত ক্রুদ্ধ ঋষি; ব্রাহ্মণের ক্রোধ
আশু স্তুতিবাদে কৃষ্ণ! হইবে শীতল।
কি দারুণ শাপ!"
কৃষ্ণ কহিলা হাসিয়া—
"অর্জুন! বালক তুমি। নরের অদৃষ্ট
ব্রাহ্মণের শাপাধীন হইত যদ্যপি,
আজি এ ভারতবর্ষ হইত শ্মশান।
উঠিতেছে বেলা। আছে পথ নিরখিয়া—
রৈবতকে পরিজন তব প্রতীক্ষায়।"

## দ্বিতীয় সর্গ

### ব্যাসাশ্রম

কৃষ্ণ

পবিত্র আশ্রম! দেখ পবিত্র শিখর
রৈবতক স্থিরভাবে,
সুনীল আকাশপটে
স্থাপিয়া শ্যামল বপুঃ,—শান্ত প্রীতিকর,-
সমাধিস্থ প্রকৃতির মহা যোগিবর!
বেষ্টিয়া আশ্রমপ্রান্ত অর্ধচন্দ্রাকারে
ছুটিয়াছে শৈলশ্রেণী উত্তরে দক্ষিণে
নানা অবয়বে। কভু উচ্চ, কভু নীচ,
কভু বা তরঙ্গায়িত আকাশের পটে।
কোথাও প্রাচীর মত
দুরারোহ শৈল-অঙ্গ,
আবার কোথাও পড়েছে ঢলিয়া
সমতল শস্যক্ষেত্রে তরঙ্গ খেলিয়া।

অর্জুন

এই তীর্থ পর্যটনে করেছি দর্শন
বহু তপোবন, কিন্তু এমন সুন্দর,
এমন মহিমাময়
পবিত্র স্বভাবশোভা,
প্রীতিপূর্ণ, শান্তিপূর্ণ, দেখিনি এমন—
যেমন মহর্ষি ব্যাস, যোগ্য তপোবন!
কি সুন্দর শত শত বিটপী বল্লরী,
অশোক, কিংশুক, বক, চম্পক, শিরীষ,
কদম্ব, কাঞ্চন, নিম্ব, দাড়িম্ব, বকুল,
পনস, বদরী, বিল্ব, আম্র, আতা, জাম,
ফলবান্ পুষ্পবান্, তরু মনোহর
অধিত্যকা উপত্যকা করি আচ্ছাদিত,
কেহ ফলে, কেহ ফুলে, পল্লবে, মুকুলে
সাজায়ে শ্যামল অঙ্গ, আছে চিত্রার্পিত।
মরি কিবা স্বভাবের বিশৃঙ্খল শোভা!
প্রথম প্রহর বেলা। বালসূর্যালোকে
কোথাও বিশাল বট বিটপী-ঈশ্বর,
প্রসারি পল্লব-ছত্র আছে দাঁড়াইয়া,
সৃজি ছায়াতলে শাখা কক্ষ মনোহর!
স্থানে স্থানে রাজমন্ত্রী অশ্বত্থ, তমাল,
করিছে কানন-রাজ্য-মহত্ত্ব বর্ধন।
দূরদর্শী, শীর্ণকায়, জটাজুট শির
কানন-সমাজ হ'তে বহু ঊর্ধ্বে তুলি,
দাঁড়ায়ে খর্জুর, তাল, বন-ঋষিদ্বয়,
ধ্যানে অবিচল দেহ নির্বাক উভয়।
কেবল কখন বনকুক্কুটের ধ্বনি,
তীব্র শিখিকণ্ঠ, তীব্র কুরঙ্গনিনাদ,
কভু ক্রীড়াসক্ত ঋষি-শিশু কণ্ঠাভাস—
ছিন্ন বাঁশরীর তান,—প্রতিধ্বনি তুলি
কি মধুরে গিরি-অঙ্গে যাইছে উছলি!
কানন-বিহঙ্গ কোথা পত্রে আবরিত
বরষিছে কিবা শান্তি, কি সুধা সঙ্গীত!

কৃষ্ণ

ভারতের পুণ্যাশ্রম, মহাতীর্থ সব!
ঝড়পূর্ণ জগতের শান্তির নিবাস!
সংসার-সমুদ্রে তীর! আকাঙ্ক্ষা-লহরী-
অনন্ত অসংখ্য,—নাহি প্রবেশে হেথায়।
নাহি ফলে হেথা কভু সুখ দুঃখ ফল
বিষয়-বাসনা বৃক্ষে; নাহি ফুটে ফুল
পাপের কণ্টকবৃন্তে চিত্তমুগ্ধকর।
নাহি হেথা সুখে দুঃখ, শান্তিতে বিষাদ,
প্রেমেতে স্বার্থের ছায়া, দারিদ্র্যে দাহন।
ভারতের তপোবন! পাপ ধরাতলে

স্বর্গের প্রতিকৃতি! কয়টি নক্ষত্র
আঁধার ভারতাকাশে; জ্ঞানের আলোক
ঘোর মূর্খতা আঁধারে! নীরব, নির্জন,
এই তপোবন হ'তে যখন যে জ্যোতিঃ,
পার্থ! হয় বিনির্গত, সমস্ত ভারত
ঝাঁপ দেয় তাহে, ক্ষুদ্র পতঙ্গের মত।
ধর্মনীতি, রাজনীতি, নীতি সমাজের,
যে যে মহামন্ত্রবলে হতেছে চালিত
সমস্ত ভারতবর্ষ, সকলি—সকলি—
নীরব, নির্জন এই আশ্রমপ্রসূত।
ভারত সমাজদেহ; আশ্রমনিচয়
তাহার হৃদয়যন্ত্র; মস্তক তাহার
মহর্ষি ব্যাসের এই পবিত্র আশ্রম।
ওই যে সর্বোচ্চ শৃঙ্গ দেখিছ সম্মুখে
সানুদেশে মহা বট,
চিত্রিয়া আকাশ পট
শোভিতেছে মরকত মুকুটের মত।
সেই মহা 'যোগশৃঙ্গ' বিখ্যাত ভারতে।
মহর্ষি বসিয়া তথা সায়াহ্নে, প্রভাতে,
অনন্ত সমুদ্রশোভা দেখিতে দেখিতে
অনন্ত জ্ঞানের সিন্ধু করেন মন্থন।
শৈলসুতা "সরস্বতী" সেই শৃঙ্গ হ'তে
অবতরি গিরিপার্শ্বে,—স্থানে স্থানে স্থানে
সুন্দর সলিলখণ্ড করিয়া সৃজন,
ভ্রমিতেছে গিরিমূলে কাননছায়ায়,
বহু নির্ঝরের কর করিয়া গ্রহণ।

আশ্রমের কি মাহাত্ম্য দেখ, বাসুদেব!
কুরঙ্গ, শশক, মেষ, অজ, নীল গাভী,
চরিতেছে স্থানে স্থানে নির্ভয়হৃদয়।
নির্ভয়হৃদয়ে দেখ চরিছে কেমন
ময়ূর, কুক্কুট, ঘুঘু, কপোত, শালিক,—
বনচর পক্ষী নানা। কেমন সুন্দর
প্রীতিপূর্ণনেত্রে, দেখ, রয়েছে চাহিয়া
আমাদের মুখ পানে গ্রীবা হেলাইয়া।

### কৃষ্ণ

মহর্ষি ব্যাসের ওই "শান্তি-সরোবর"
দেখ পার্থ সম্মুখেতে কিবা মনোহর।
ঋষিশিশুগণ সহ নানা জলচর
খেলিতেছে কি আনন্দে! ভাই ভগ্নী মত
দেখ শিশুগণ কত করিছে আদর।
শিশুদের উচ্চ হাস্য, পক্ষিকলরব,
থাকি থাকি নানাবিধ মীন-আস্ফালন,
সরসী আনন্দপূর্ণ করিছে কেমন!
জলজ কুসুম তুলি, দেখ পরস্পরে
সাজাইছে কি কৌশলে; সাজিছে কেহ বা;
কেহ বা গাহিছে শুন কি মধুর স্বরে!
চারি তীরে মনোহর দেখ পুষ্পবন,
পুষ্পবনে পুষ্পময়ী ঋষিকন্যাগণ,—
ততোধিক মনোহরা! বল্কলে আবৃতা,
শোভিছে পল্লবে ঢাকা কুসুমিতা লতা।
কেহ তুলিতেছে ফুল; গাঁথিছে কেহ বা
চারু ফুলহার; কেহ আপনার মত
নিরাশ্রয়া বল্লরীরে দিতেছে আশ্রয়।
কেহ পুষ্পবৃক্ষমূলে যোগাইছে জল
মৃন্ময় কলসী কক্ষে; কেহ বা কেমন
সরল নয়নে দেখ রয়েছে চাহিয়া
আমাদের মুখ পানে, কি দৃষ্টি শীতল!—
পূর্ণিমা গগন যেন চেয়ে ধরাতল।

### অর্জুন

আশ্রমের অঙ্কে অঙ্কে পল্লবকুটীর
দেখ ঋষিদের, চারু অবয়বে কত
শোভিতেছে লতাবৃত বন গুল্ম মত।
কুটীরসম্মুখে ক্ষুদ্র মার্জিত প্রাঙ্গণ,
বেষ্টিত সুন্দর ক্ষুদ্র গুল্মের প্রাচীরে,

পুষ্পিত কুসুমে নানা,—শ্বেত, রক্ত, নীল,—
শোভিতেছে কি সুন্দর কারুকার্য মত,
প্রশস্ত কাননে নবদূর্বাবিমণ্ডিত।
প্রাঙ্গণের কোণে কোণে ঋষিপত্নীগণ
নানা কার্যে নিয়োজিতা,—কেহ পুষ্পপাত্র
সাজায় কদলীপত্রে; রাখিছে সাজায়ে
কেহ বা কদলীপত্রে বন ফল মূল।
স্থানে স্থানে তরুতলে বসি ঋষিগণ,—
কেহ ধ্যানমগ্ন স্থির; কেহ মগ্ন পাঠে;
লিখিছেন কেহ; কেহ নিমজ্জিত আর
অন্য ঋষি সহ শাস্ত্রালাপে সুললিত।
করিতেছে অধ্যয়ন ঋষিপুত্রগণ
স্থানে স্থানে; আশে পাশে নিঃশঙ্কহৃদয়
চরিতেছে বনপশু, বনপক্ষিচয়।
দেখি কৃষ্ণ ধনঞ্জয় ক্ষুদ্র শিশুগণ
আসিল ছুটিয়া রঙ্গে করি কোলাহল।
বালক বালিকাগণ পুষ্প অর্ঘ্য দিয়া
করিলেক অভ্যর্থনা। আধ আধ কণ্ঠে
পঞ্চমবর্ষীয় এক শিশু কর তুলি
কহে হাসি—"মহারাজ! আশীর্ব্বাদ কলি
হাসিলেন কৃষ্ণার্জুন। ক্রোড়ে করি তারে
পুষ্পনিভ মুখখানি চুম্বিলা আদরে।
কারো কর, কারো পৃষ্ঠ, চিবুক কাহার,
পরশিয়া হাসিমুখে পার্থ পীতাম্বর
জনে জনে শিশুগণে করিলা আদর
খাদ্য, বস্ত্র, ক্ষুদ্র ক্ষুদ্র ক্রীড়ার পুতুল,
দারুকের হস্ত হ'তে করিয়া গ্রহণ
বিলাইলা শিশুগণে। চলিলা উভয়ে
দেখিতে দেখিতে, রঙ্গে সঙ্গে শিশুগণ
চলিল নাচিয়া করি পথ প্রদর্শন।
যাইতে যাইতে, কত ফুল, কত ফল,
কত ছাই পাঁশ, দেখাইল নিরন্তর,—
কত বৃক্ষ, কত লতা, পক্ষী মনোহর।
ভীষণ শার্দূল এক পথ আগুলিয়া
রহিয়াছে নিদ্রাগত। ত্রস্তে অর্জুনের
পড়িল কার্মুকে কর; হাসিয়া কেশব
কহিলেন—"আছে দুই পালিত শার্দূল
মহর্ষির, নাম তার 'সুশীল', 'সুবোধ',
ব্যাঘ্র জাতিমধ্যে শান্ত ঋষি দুই জন।
আশ্চর্য প্রীতির ধর্ম; হিংস্র মাংসাহারী
আপন স্বভাব ভুলি, শোণিতলোলুপ,
ফলমূলাহারী এবে!" জনৈক বালক
কহিল—"সুবোধ! পথ দেও হে ছাড়িয়া!"
মাথা তুলি, শান্তনেত্রে চাহি মুহূর্তেক
আগন্তুক পানে, ব্যাঘ্র করিয়া জৃম্ভণ,
সরি পাদদ্বয় পুনঃ করিল শয়ন।
একটি বালক গিয়া করি আলিঙ্গন
গায়ে বুলাইয়া হাত, বলিল—"সুবোধ!
বড় ভাল ছেলে তুমি।" আনন্দে শার্দূল
চাটিতে লাগিল ক্ষুদ্র অঙ্গ বালকের,
দাঁড়াইয়া কৃষ্ণার্জুন মূর্তি বিস্ময়ের।

**কৃষ্ণ**

দেখ দেখ ধনঞ্জয়! ওই তরুতলে
কি সুন্দরী ঋষিকন্যা বসি এক জন!
ক্ষুদ্র মৃগশিশু এক দেখ কি সুন্দর
খেলিছে যুবতী সঙ্গে! ছুটিয়া ছুটিয়া
কেমন ফিরিয়া পুনঃ লুকাইছে মুখ
যুবতীর চারু অঙ্কে,—চুম্বি চারু বুক!
দেখ ক্ষুদ্র পা দুখানি রাখি অংসোপরে
চাটিছে কেমন ওই অনিন্দ্য বদন,—
চুম্বিতেছে প্রতিদানে যুবতী কেমন!

**অর্জুন**

দক্ষিণে কেশব! ওই শেফালিকামূলে
দেখ কিবা চারু চিত্র! বসি একাকিনী
একটি যুবতী শুন
কি মধুর গুণ গুণ

গাহিছে ; গাঁথিছে মালা শেফালিকাফুলে।
রজতকুসুমনিভ ক্ষুদ্র পুষ্পরাশি,
যুবতীর চারি পার্শ্বে রয়েছে পড়িয়া
সংখ্যাতীত ; সংখ্যাতীত রয়েছে ঝরিয়া
পত্রে পত্রে কি সুন্দর!
মধুলোভে পুষ্পোপর
একটি ভ্রমর দেখ গুণ গুণ স্বরে
বসিতে চাহিছে যেই, একে একে একে
পত্র হ'তে ক্ষুদ্র পুষ্প পড়িছে ঝরিয়া
যুবতীর অঙ্গে অঙ্গে কি শোভা খুলিয়া!
আরক্ত বল্কলবাসে, বিমুক্ত অলকে,
অংসে, পৃষ্ঠে, অঙ্কে, ভুজে, হীরকের মত
শোভিতেছে পুষ্পরাশি। করি নেত্র নত
পুষ্পাস্থিতা, পুষ্পাবৃতা, পুষ্পমালা-কর,
শোভিছে কেমন পুষ্পরূপিণী সুন্দর!
"যোগ-শৃঙ্গ" হ'তে কলকলে "সরস্বতী"
যথায় পড়িতেছিলা রজত ধারায়,—
নীরস্তম্ভ পার্শ্বে উর্ধ্ব হস্ত পঞ্চাশৎ,
বসিলেন শিলাখণ্ডে কিরীটী কেশব।
আশে পাশে শিশুগণ বসিয়া আহ্লাদে
কতই সরল কথা—শিশুহৃদয়ের
শিশুভাব, শিশুভাষা বলিতে লাগিল।
চুপে চুপে কাণে কাণে কেহ বা কাহারে
কহিছে কি কথা। কোন শিশু বাখানিছে
কেশবের পীতাম্বর ; কেহ বা কুণ্ডল ;
কেহ কণ্ঠহার ; কেহ দেখে ভীতমন
ফাল্গুনীর গুণভ্রষ্ট মহাশরাসন।
কিছু দিন পূর্বে ভদ্রা এ'লে তপোবনে,
কোন্ শিশু তাঁর কাছে কেমন আদর
পেয়েছিল, জনে জনে কহিতে সুন্দর
বাজিল তুমুল রণ। একটি বালিকা
বাম করে জড়াইয়া কণ্ঠ অর্জুনের,
অন্যতর ক্ষুদ্র করে ধরিয়া চিবুক,
কহিল আহ্লাদে—"দেখ, সুভদ্রা জননী
কেমন সুন্দর বস্ত্র, কুণ্ডল, বলয়,
দিয়াছেন,—আমার যে নাহি মাতা পিতা!"
নিরাশ্রয় বালিকার ক্ষুদ্র মুখখানি,
সকরুণ ভাষা, তার দৃষ্টি সকরুণ,—
ভরিল পার্থের বুক, ভিজিল নয়ন।
ফিরায়ে বদন কৃষ্ণে জিজ্ঞাসিলা ধীরে—
"কে সুভদ্রা, বাসুদেব?" সজলনয়নে
উত্তরিলা যদুশ্রেষ্ঠ—"আমার ভগিনী,
সারণের সহোদরা, প্রাণের অধিক
আমি ভালবাসি তারে। স্নেহে ভরা মুখ
তার, স্নেহে ভরা বুক ; স্নেহসুধারাশি
ভদ্রার ঈষৎ হাস্যে পড়ে ছড়াইয়া।
পরিবারে পরিচিতে সর্বত্র সমান,
পালিত বনের পশু, বিহঙ্গনিচয়ে,
উদ্যান-কুসুমে,—সদা সেই স্নেহামৃত
বরষে আমার ভদ্রা অজস্রধারায়।
যেইখানে রোগী, শোকী, ভদ্রা সেইখানে,
মূর্তিমতী শান্তিরূপা। অশ্রু যেইখানে,
সেখানে ভদ্রার কর। যেখানে শুকায়
পুষ্পবৃক্ষ পুষ্পলতা, আছে সেইখানে
সলিলরূপিণী ভদ্রা। ডাকিছে যেখানে
অনাহারে পশু, পক্ষী, দরিদ্র ভিক্ষুক,
সেইখানে অন্নপূর্ণা সুভদ্রা আমার।
যথায় পুষ্পিত তরু বল্লরী উদ্যানে,
প্রকৃতির উপাসিকা সুভদ্রা তথায়
বসি আত্মহারা সুখে। যথা পক্ষিগণ
বসি তরুডালে গায় সায়াহ্ন কাকলী,
ভদ্রা আত্মহারা তথা। একদা, অর্জুন,
বহিছে ঝটিকা ঘোর রৈবতকশিরে
বিলোড়িয়া বনস্থলী ; আচ্ছন্ন গগন
নব বরিষার মেঘ ;—সুভদ্রা কোথায়?
ছুটিলেক পরিজন ; ছুটিলাম আমি
অন্বেষণে। দেখিলাম শিখরসীমায়
সায়াহ্ন গগনতলে, ঘোর ঝটিকায়,

দশমবর্ষীয়া ভদ্রা বসি একাকিনী
একটি উপলখণ্ডে, স্থির দু' নয়নে
সমেঘ পশ্চিমাকাশ রয়েছে চাহিয়া।
উড়িতেছে ঝড়বেগে মুক্ত কেশরাশি,—
এ কি মূর্তি! মুহূর্তেক হইনু অচল।
পার্থ! প্রকৃতির এই মহা উপাসনা
ভাঙ্গিতে আমার নাহি সরিল বচন
মুহূর্তেক! মুহূর্তেক পরে ডাকিলাম—
'সুভদ্রে!' চমকি ভদ্রা কহিল হাসিয়া—
'দেখ, দাদা! ওই উচ্চ পর্বতশিখরে
কেমন নিবিড় মেঘে খেলিছে কেমন
অনল-ভুজঙ্গ মত বিজলি সুন্দর।'
গৌরবে ভরিল বুক; চুম্বিয়া আদরে,
ধ্যানভঙ্গ করি তারে আনিলাম গৃহে।
আপনি আদরে তারে পড়ায়েছি আমি;
শিখায়েছি অস্ত্রবিদ্যা, সঙ্গীত সুন্দর!
কিন্তু কি যে উদাসীন হৃদয় তাহার
বুঝিতে না পারি। ভদ্রা বাজাইছে বীণা,—
আলাপি' রাগিণী বীণা হইল নীরব,
রহিল বসিয়া ভদ্রা শূন্য নিরখিয়া,—
শেষ তানে আত্মহারা চিত্রিতার মত।
সংসারের স্বার্থ-ছায়া, কুটিলতা-দাগ,
নাহি পায় স্থান পার্থ! তাহার হৃদয়ে,—
নির্মল সরল সেই দয়ার সাগরে।
চির-উদাসিনী ভদ্রা; দরিদ্র দেখিলে
খুলে দেবে আপনার অঙ্গের ভূষণ
গোপনেতে। বড় সাধ আশ্রমদর্শন;
আসিলে আশ্রমে, সর্ব অঙ্গ ক'রে যায়
আভরণহীন। যদি কর তিরস্কার,—
সতত সজল দুই আয়ত নয়ন
স্থাপিয়া তোমার মুখে রহিবে চাহিয়া
নিরুত্তরে। সেই দৃষ্টি নহে সংসারের,
নহে বালিকার তাহা, নহে মানবীর।"

অর্জুন,—হৃদয়হারা বিহ্বল অর্জুন,—
যোগ-শৃঙ্গ পানে স্থির রহিলা চাহিয়া।
দেখিলা বালিকা এক বসি একাকিনী
সেই উচ্চ শৃঙ্গপ্রান্তে, ঘোর ঝটিকায়,
সায়াহ্ন গগনতলে। আয়ত নয়নে
চাহি আকাশের—না, না,—অর্জুনের পানে।
স্থিরনেত্র; মুক্ত কেশ উড়িছে আকাশে।
অর্জুন ভাবিলা মনে সেই গিরিমূলে,
সেই প্রপাতের পার্শ্বে নির্ঝরিণীকূলে,
বিসর্জিয়া রাজ্য, ধন, বীরত্ব-পিপাসা,
রহিবেন, নির্মাইয়া পল্লবকুটীর,
ওই মুখখানি পানে চাহিয়া চাহিয়া।
মুহূর্ত নীরব কৃষ্ণ শূন্য নিরখিয়া,—
ভদ্রার চরিত্রে, স্নেহে, চিত্ত উচ্ছ্বসিত।
মুহূর্তেক পরে পার্থে ফিরাইয়া মুখ
কহিলা—"অর্জুন, বেলা দ্বিতীয় প্রহর।
মহর্ষির প্রাতর্ধ্যান হইবে এখনি
সমাপন; চল যাই করিগে দর্শন।"

# তৃতীয় সর্গ

## অদৃষ্টবাদ

ভ্রমিয়া আশ্রমারণ্য পর্যটকদ্বয়
আরোহিতে যোগশৃঙ্গ, কটিদেশে এক
দেখিলেন মনোহর বেদিকা সুন্দর।
অষ্টকোণ শৈলবেদী; চারি প্রস্রবণ
চারি পার্শ্বে, সুশোভিত প্রস্তর-প্রাচীরে।
শোভে তিন দিকে তিন প্রস্তরসোপান
মনোহর; অন্য দিকে বেদীর পশ্চাতে
শোভে গিরিগর্ভে এক কক্ষ মনোহর;
অর্ধ-চন্দ্র-শীর্ষ স্তম্ভে শোভিছে সুন্দর
দ্বারত্রয়। কক্ষ, স্তম্ভ, বেদী, প্রস্রবণ,
সুন্দর সোপানশ্রেণী,—দক্ষ শিল্পকর
কাটি গিরিপার্শ্ব শিল্পে করেছে নির্মাণ
বিচিত্র কৌশলে। সুন্দর বকুল এক,
প্রসারি নিবিড় ছায়া আছে দাঁড়াইয়া,
বেদী-কেন্দ্রস্থলে। আছে স্থানে স্থানে স্থানে
তরু, লতা, ফলে, পুষ্পে বিচিত্র শোভন,
ফলিয়া, ফুটিয়া; করি শান্ত শৈলানিল
পবিত্রিত, সুবাসিত। "বসি এইখানে"—
কহিলা যাদবশ্রেষ্ঠ,—"করিলা মহর্ষি
সঙ্কলন চারি বেদ—চারি কীর্তিস্তম্ভ
সর্ব-ধ্বংসী কালগর্ভে; চারি হিমাচল
চিন্তার জগতে, চারি অনন্ত ভাস্কর
মানবের জ্ঞানাকাশে। সে হেতু ইহার
নাম 'বেদমঞ্চ'; দেখ শোভে চারি পাশে—
'ঋক যজু সামাথর্ব'—চারি প্রস্রবণ।
সম্মুখে তোমার দেখ, 'ধ্যানকক্ষ' ওই।"
দাঁড়াইয়া কিছুক্ষণ পাদপ-ছায়ায়,
সুবাসিত শৈলানিলে জুড়াইলা দেহ।
শুনিলা অমৃতবর্ষী শান্ত সুশীতল
প্রস্রবণ কলকণ্ঠ—ঋষিচতুষ্টয়
গাহিছে পবিত্র বেদ গলা মিলাইয়া,
মৃদু মৃদু কণ্ঠে যেন নির্জনে বসিয়া।
চারিটি পবিত্র ধারা, দেখিলা কেমন,
যজ্ঞ-উপবীত মত, গিরিপার্শ্ববাহী
হইয়াছে সরস্বতী-স্রোতে পরিণত।
আরোহিয়া "যোগ-শৃঙ্গ" দেখিলা উভয়ে
বিশাল প্রভাস সিন্ধু শোভিছে দক্ষিণে,
নীলাকাশে মিশি নীল আকাশের মত,
রবিকরে সমুজ্জ্বল। উত্তরে, পশ্চিমে,
ছুটিয়াছে গিরি-শ্রেণী আনত উন্নত,
চক্রে চক্রে নির্মাইয়া স্থানে স্থানে স্থানে
অধিত্যকা, উপত্যকা, অপূর্বদর্শন।
পূর্বে সমতল ক্ষেত্র রহেছে পড়িয়া,
নানা রঙে সুরঞ্জিত চিত্রপট মত,—
অপূর্বদর্শন! ক্ষুদ্রপরিসর শৃঙ্গে,
বটবৃক্ষ-মূলে, চারু অজিন-আসনে
বসিয়া মহর্ষি ব্যাস,—ধ্যানে অভিভূত!
এক পার্শ্বে বেদীমূলে "সুশীলা" শার্দূলী
নীরবে শাবক-অঙ্গ করিছে লেহন
অর্ধ-নিমীলিতনেত্রে। অন্য দিকে তথা
অর্ধ-নিমীলিতনেত্রে বসিয়া নীরবে—
"সুলোচন" "সুলোচনা" কুরঙ্গযুগল,
আশ্রমপালিত মৃগ;—নীরব সকল।
নীরব সে প্রকৃতির রাজ্য সুবিশাল।
বহিতেছে ধীরে ধীরে শৈল-সমীরণ
নীরবে। নীরবে কাঁপে বৃক্ষপত্রদল।
সকলই ধীর, স্থির, স্তম্ভিত, গম্ভীর,
অ-বাতবিক্ষুব্ধ স্থির জলধির মত।

নিমীলিতনেত্রে বসি মহর্ষি একাকী।
সমুন্নত কলেবর ; শ্লথ করদ্বয়
ন্যস্ত পদ্মাসন-অঙ্কে ; শ্বেত শ্মশ্রুরাশি
আবক্ষ ; সজ্জিত শিরে জটার কিরীট।
উন্নত ললাট স্বর্গ। মুখে মহিমার
সুপ্রসন্ন হাসি, যেন কোন কূট তত্ত্ব
সরল সিদ্ধান্তে এবে হয়েছে মথিত।
স্তম্ভিতের মত স্থির রহিলা চাহিয়া
পার্থ বাসুদেব, চিত্ত ভক্তিতে অচল,
সেই মহামূর্তি পানে। কিছুক্ষণ পরে
মহর্ষি মেলিলা নেত্র। কৃষ্ণ ধনঞ্জয়
প্রণমিয়া পদধূলি করিলে গ্রহণ,
আশীষি মহর্ষি ধীরে সুপ্রসন্ন মুখে,
কহিলা বসিতে পাতি অজিন-আসন,
লয়ে বৃক্ষশাখা হ'তে। বসিলা দু'জন।

### কৃষ্ণ

তীর্থপর্যটনে পার্থ, মধ্যম পাণ্ডব,
এসেছেন প্রভাসেতে। আমন্ত্রিয়া তাঁরে
যেতেছিনু রৈবতকে ; আসিনু উভয়ে
ভক্তিভরে মহর্ষির পূজিতে চরণ।

### ব্যাস

তীর্থপর্যটন এই কিশোর বয়সে
কেন, বৎস ধনঞ্জয় ? ভগবান রবি
সমস্ত দৈনিক কার্য করি সমাপন,
যথা অস্তাচলে দেব করেন বিশ্রাম,
তেমতি নৃপতিগণ, নিজ ভুজবলে
পালিয়া আপন রাজ্য, জীবন-সন্ধ্যায়
প্রবেশেন তীর্থাশ্রমে, শান্তির-সদন,
লভিতে বিশ্রাম, শান্তি। তুমি বৎস! এই
সুকুমার অঙ্গ কেন করিতেছ ক্ষয়
সেই বানপ্রস্থক্লেশে জীবনপূর্বাহ্ন
ছায়াময় অপরাহ্নে করি পরিণত ?

### অর্জুন

বানপ্রস্থ নহে, প্রভু! উদ্দেশ্য আমার।
যে জ্ঞান ত্রিকালব্যাপী ; যাঁহার নয়ন
সর্বদর্শী ; করস্থিত রুদ্রাক্ষের মত
সৃষ্টির নিগূঢ় তত্ত্ব যাঁহার অধীন ;
লুকায়ে তাঁহার কাছে, আছে কোন্ ফল,
আমি ক্ষুদ্র মানবের ক্ষুদ্রতর মন।
এক দিন ইন্দ্রপ্রস্থে জনৈক ব্রাহ্মণ
ঊর্ধ্বশ্বাসে আসি, দেব, কহিল কাঁদিয়া
ত্রাসে, দস্যু কেহ আসি নিতেছে লুটিয়া
ব্রাহ্মণের গাভীগণ। বলিলাম—"যাও
নগরপালের কাছে, পাবে প্রতীকার।"
বলিল কাঁদিয়া বিপ্র—"নগরপালের
সাধ্য নহে, ধনঞ্জয়! করিতে উদ্ধার
গাভীগণ, দস্যুরাজে পরাভবি রণে।"
সারথি আনিল রথ ; ছুটিলাম বেগে
সশস্ত্র ; যুঝিল দস্যু অসম সাহসে।
বহুযুদ্ধে দস্যুরাজে পাড়ি ভূমিতলে,
তাহার বীরত্বে প্রভু হইয়া বিস্মিত
গেলাম দেখিতে কে সে। বলিলাম খেদে—
"তস্কর! ব্রহ্মস্ব এই করিতে হরণ
আসি ক্ষুদ্র অর্থতরে হারাইলে প্রাণ।"
"হারাইনু প্রাণ,"—দস্যু করিল উত্তর,
"অর্জুন! তোমার অস্ত্রে নাহি খেদ মম,
বীরসিংহ তুমি! কিন্তু—তস্কর! তস্কর!
নাগরাজ চন্দ্রচূড়! তস্কর সে আজি!
হা বিধাতঃ! ইহাও কি অদৃষ্টে তাহার
লিখেছিলে ? নাগরাজ! তস্কর সে আজি!
তাহার সাম্রাজ্যধন করিয়া হরণ
ইন্দ্রপ্রস্থে ইন্দ্রসুখে বিহরে যাহারা
সাধু তারা—নাগরাজ তস্কর সে আজি!
অষ্টমবর্ষীয়া শিশু বালিকা তাহার
কাঁদে দুগ্ধ লাগি ; কাঁদে জননী তাহার
অনাহারে—নাগরাজ তস্কর সে আজি!

একটি বিশাল রাজ্য হরিল যাহারা
পশুবলে, নররক্তে ভাসায়ে ধরণী,
করিল খাণ্ডবপ্রস্থ এই বনস্থলী,
হিংস্র নর জন্তু বাস, অগ্নিতে, অসিতে,—
সাধু তারা ; মহাসাধু তাদের সন্তান !
আর যে প্রাচীন জাতি মরিয়া পুড়িয়া,
সাধু আর্যজাতি-ভয়ে লইল আশ্রয়
বনে বন্য শ্বাপদের, তাদের সন্তান
জ্বলিয়া জঠরানলে করিলে গ্রহণ
মুষ্ট্যন্ন সে আর্যদের,—তস্কর তাহারা !
একটি প্রাচীন জাতি করিল যাহারা
জঘন্য দাসত্বজীবী, ভিক্ষাব্যবসায়ী ;
নিষ্পেষিয়া মনুষ্যত্ব দলিয়া চরণে
পশুত্বতে পরিণত করিল যাহারা,—
সাধু তারা ! আর সেই জাতি বিদলিত,
আপনার রাজ্যে চাহে মুষ্টিভিক্ষা যদি,—
তস্কর তাহারা ! এই আর্যধর্মনীতি
অসভ্য অনার্য জাতি বুঝিবে কেমনে !
ভূতনাথ ! নাহি জানি করিল কি পাপ
নিরীহ অনার্য জাতি। এত অত্যাচারে
কাঁপিবে না তোমার কি করের ত্রিশূল ?"
নীরবিল নাগপতি। বিশাল ত্রিশূল
আমার হৃদয়ে যেন করিল প্রবেশ ;
কাঁপিয়া উঠিল অঙ্গ থর থর থর।
নাগরাজমৃতদেহ করিয়া দাহন,
নিজ হস্তে, আসিলাম গৃহে ফিরি ; কিন্তু
অষ্টমবর্ষীয়া সেই অনাথ বালিকা
ভাসিতে লাগিল দেব ! নয়নে আমার।
বহু অন্বেষণে তার না পাই সন্ধান,
কি যে তীব্র মনস্তাপ হৃদয়ে আমার
বসাইল বিষদন্ত ; সুখ শান্তি মম
হইল বিষাক্ত সব। তীর্থপর্যটনে
আসিলাম জুড়াইতে সেই মনস্তাপ।
অষ্টম বৎসর আজি দেশদেশান্তরে
বেড়াইনু ; কিন্তু নাই পাইনু সন্ধান
অষ্টমবর্ষীয়া সেই শিশু অনাথার।

## ব্যাস

কি ফল তাহার বৎস করিয়া সন্ধান ?
তুমি যে পারিবে সুখী করিতে তাহারে
জানিলে কেমনে বল ? বৎস ধনঞ্জয় !
মানবের সুখ দুঃখ পূর্ণ ইচ্ছাধীন
নহে মানবের। ওই উত্তাল সমুদ্রে,
তরঙ্গে তাড়িত ওই ক্ষুদ্র বালুকণা—
বলিবে কি স্বেচ্ছাধীন ? তেমতি—তেমতি
মানব, মানব ক্ষুদ্র, ক্ষুদ্রাদপি ক্ষুদ্র,
বালুকার কণা এই সৃষ্টির সাগরে,
ঘটনা-তরঙ্গে, খর অবস্থার স্রোতে !

## কৃষ্ণ

সে কি কথা, ভগবন্ ! জড় ও চেতন
উভয় কি সমভাবে অবস্থার দাস ?
নাহি কি স্বাধীন ইচ্ছা জড়-চেতনের,
জড়-চেতনের শ্রেষ্ঠ, নাহি মানবের ?
এই বিশ্বব্যাপী চিন্তা মুহূর্তেকে যাহা
অনন্ত জগত রাজ্য বেড়ায় ঘুরিয়া,
যাহার প্রভাবে গণি সৌররাজ্য-গতি,
বুঝি সূক্ষ্ম ধর্মনীতি, তত্ত্ব সমাজের,
গড়ি রাজ্য অবহেলে, ঘটাই বিপ্লব,—
যেই চিন্তা-শক্তিবলে মহর্ষি আপনি
ত্রিকালজ্ঞ, স্বাধীনতা নাহি কি তাহার ?
"আছে"—ঈষৎ হাসিয়া কহিলেন ব্যাস—
"আছে। মানবের চিন্তা, ইচ্ছা যে স্বাধীন
মানি তাহা বাসুদেব ! কার্য ইচ্ছাধীন ;
কভু ইচ্ছার স্বাধীন। ঘটনার স্রোতে
—দুর্লঙ্ঘ্য, অপ্রতিহত—নিয়া ভাসাইয়া
অনিচ্ছায় কার্যমগ্ন করিতে মানবে
দেখিয়াছ। দেখিয়াছ ঝটিকার বেগে

অকালে অপক্ক ফল পড়িতে ঝরিয়া
ভূমিতলে। মানি তবু কার্য ইচ্ছাধীন।
কিন্তু তার সফলতা, শেষ পরিণাম
নহে মানবের জ্ঞান ইচ্ছার অধীন।
জানিতেন অর্জুন কি চলিলেন যবে
বিপ্রের গোধন বলে করিতে উদ্ধার,
এই উদাসীন-ব্রত হবে পরিণাম?
জানিলেন কিসে তবে, পাইলে সন্ধান
অষ্টমবর্ষীয়া সেই অনাথা বালার
হবে কোন্ পরিণাম? নহে অসম্ভব
বিষম অশুভ তার সেই দরশনে,
শিশিরের সম্মিলনে পদ্মিনীর যথা।
যেমতি রজনীগন্ধা ভানুর উদয়ে
ক্রমে শুকাইয়া বৃন্তে পড়ে ভূমিতলে,
হয় ত তেমতি বালা ক্রমে শুকাইয়া
জীবনের বৃন্ত হ'তে পড়িবে ঝরিয়া!
নহে অসম্ভব কৃষ্ণ! পার্থ হুতাশন,
প্রবেশিয়া অনাথার জীবন-উদ্যানে,
পোড়াইবে একে একে আশার কুসুম
দুঃখিনীর। পোড়াইবে পতঙ্গের মত
তারে। নহে অসম্ভব হইবে অর্জুন
হন্তা সেই অনাথার।
উঠিল শিহরি
অর্জুনের কলেবর। হৃদয়ে তাঁহার
তুষারের ধারা যেন কে দিল ঢালিয়া।
মহর্ষির মুখ পানে স্থির দু'নয়নে
রহিলেন নিরখিয়া

### ব্যাস

না, না, ধনঞ্জয়!
এই উদাসীন-ব্রত করি উদ্‌যাপন
যাও ফিরে ইন্দ্রপ্রস্থে! করগে পালন
ক্ষত্রিয়ের মহাধর্ম,—রাজত্ব শাসন।
ওই বীরকান্তি তব করে তিরস্কার
রক্তবাসে; তিরস্কার করে কমণ্ডলু
কার্মুক-অঙ্কিত তব বাহু সুবিশাল।
আপন কর্তব্য পথ রয়েছে তোমার
সম্মুখেতে প্রসারিত, ত্যজিয়া তাহায়
অদৃষ্ট তিমিরগর্ভে করো না প্রবেশ।

### কৃষ্ণ

"অদৃষ্ট তিমিরগর্ভে করো না প্রবেশ।"—
মহর্ষি! অদৃষ্টবাদ মানিব কি তবে?
মানব-অদৃষ্ট-লিপি, কপাল-লিখন,—
সত্য সঙ্গত, কি তবে? পাপ পুণ্য সব
মিথ্যা কথা? এত আশা, এতই উদ্যম,
এত ধ্যান, এত জ্ঞান, নিষ্ফল সকল,—
যা আছে কপালে তাহা ঘটিবে নিশ্চয়?
ভাবিলেও মনে প্রভু! কি যেন জড়তা
গ্রন্থিতে গ্রন্থিতে আসি হয় সঞ্চারিত।
নিষ্ঠুর সৃষ্টির কর্তা! মানিব কি তবে
দারুণ অদৃষ্টবাদ, ললাট-লিখন?

### ব্যাস

মানিবে অদৃষ্টবাদ। ললাট-লিখন,
মূর্খের সান্ত্বনা, কৃষ্ণ, অলসের আশা!
মানিবে অদৃষ্ট। দুই অনন্ত জগৎ,—
মানস ও জড় সৃষ্টি,—রয়েছে পড়িয়া।
ক্ষীণপ্রাণ, ক্ষুদ্র নর, খদ্যোতের মত,
একটি বালুকা নাহি পারে বুঝিবারে,
সেই দুই অনন্তের। রয়েছে পড়িয়া
কত তত্ত্ব-রত্ন-রাশি গর্ভে উভয়ের,—
অদৃষ্ট তাহার নাম; মানিবে না কেন?
মানবের দৃষ্ট ক্ষুদ্র, অদৃষ্ট অনন্ত।
কি ঘটিবে কোথা হ'তে মুহূর্তেক পরে
নাহি জানে অন্ধ নর। দেখিয়াছ তুমি,
মানবের কত মহা কার্যের তরণী

উড়াইয়া বৈজয়ন্তী পাইতেছে কূল,
একটি ঘটনা-ঊর্মি আসি আচম্বিতে
অমনি অতলগর্ভে ডুবাইল তারে,—
হে কৃষ্ণ, অদৃষ্ট তবে মানিবে না কেন?
পাপ পুণ্য ধর্মাধর্ম নহে মিথ্যা কথা।
দেখিবে কর্তব্য যাহা জ্ঞানের আলোকে,—
সেই ধর্ম, সেই পুণ্য; চল সেই পথে।
ততোধিক মানবের নাহি অধিকার।
হইলে নিষ্ফল যদি, জানিবে নিশ্চয়
সেই নিষ্ফলতা-বীজ ছিল লুক্কায়িত
কার্যে তব জ্ঞানাতীত,—অদৃষ্ট তোমার।
সৃষ্টিকর্তা বাসুদেব! নহেন নিষ্ঠুর!
বলিবে কি তবে, তত্ত্ব অনন্ত ভাণ্ডার
নাহি করিলেন কেন নরজ্ঞানাধীন?
অশীতিবর্ষীয় জ্ঞান না দিলা শিশুরে?
একই উত্তর তার,—অদৃষ্ট নরের
সেই মহা তত্ত্ব। ওই মহা পারাবার
পতঙ্গের করায়ত্ত হইবে কেমনে!
মানবের জ্ঞানালোকে দৃশ্যমান যাহা
আপনি পুরুষোত্তম! দেখ তুমি সব;
কি কাজ আমাকে বল জিজ্ঞাসিয়া আর?
যাও বৎস! রৈবতকে; করি আশীর্বাদ।
ইন্দ্রপ্রস্থে সব্যসাচী ফিরিবে যখন,
জনে জনে পরিজনে বলিও ব্যাসের
আশীর্বাদ। নিরন্তর করি আশীর্বাদ,
কৌরবকুলে এই সুখসম্মিলন
হয় যেন চিরস্থায়ী,—গঙ্গা-যমুনার
পুণ্য সম্মিলন যথা—এক স্রোতে সদা
আর্যাবর্তে শান্তিসুধা করি বরিষণ।

অর্জুন

"হইবেক চিরস্থায়ী!"—কত দিন আর
রবে ভগবান! এই বালির বন্ধন
দুর্যোধন-দ্বেষ-স্রোতে? পূর্বকথা সব
জানেন আপনি প্রভু! অন্ধ জ্যেষ্ঠতাত;
পিতা বর্তমানে তাঁর নাহি অধিকার
সিংহাসনে; সেই হেতু পিতৃদেব মম
হইয়া যৌবনে যোগী পশিলেন বনে,
রাজরাণী পত্নীদ্বয় হইলা যোগিনী।
হতভাগ্য পঞ্চ ভাই জন্মিলাম বনে।
বনে বনে কাটাইনু সুখের শৈশব
কত কষ্টে, কত কষ্টে পালিলেন পিতা।
রাজপুত্র মোরা,—হায়! ছিল আমাদের
ক্রীড়াভূমি বনস্থলী। বন্যপশুচয়
ক্রীড়াসহচর; শয্যা বনদূর্বাদল;
বসন বল্কল। কভু কণ্টকেতে ক্ষত
হ'লে কলেবর; কভু অনাহারে শুষ্ক
হইলে বদন; কভু যোগী মুখ চাহি
কাঁদিতা জননী দুঃখে, কিন্তু জনকের
সতত প্রসন্ন সেই প্রশান্ত বদনে
একটি কষ্টের রেখা দেখি নাই কভু।
সেই সুপ্রসন্ন মুখে সম্বরিলা লীলা
পিতৃদেব; বনস্থলী কাঁদিল বিষাদে।
হেন ভ্রাতৃভক্তি, হেন সর্ব-সহিষ্ণুতা,
নিঃস্বার্থতা, অকাতরে আত্ম-বিসর্জন,—
এমন দৃষ্টান্ত প্রভু আছে কি জগতে?
স্বর্গীয়া বিমাতা সাধ্বী আরোহিলা চিতা
অকাতরে; পঞ্চ ভাই কত কাঁদিলাম
বেষ্টিয়া তাঁহারে! সেই সকরুণ মুখ,
স্নেহের গগন সেই, শান্ত সুশীতল,
সে চুম্বন, আলিঙ্গন, সেই স্নেহ-ভাষা,
পড়ে যবে মনে, প্রভু!—
হলো কণ্ঠ-রোধ।
দুই অশ্রু ধারা বেগে ঝরিতে লাগিল
পার্থের বিশাল বক্ষে। মুছিয়া নয়ন
মুহূর্তেক পরে পার্থ আরম্ভিলা পুনঃ—
"অনাথিনী মাতা সহ অনাথ আমরা
ফিরিলাম হস্তিনায়, দীন নিরাশ্রয়।

হস্তিনায়!—না, না, প্রভু! পশিলাম বনে,-
অরণ্য ভীষণতর! পড়িলাম হায়!
যেই হিংস্রজন্তুদন্তে, অরণ্যে দুর্লভ।
সে অবধি ছলে, বলে, অস্ত্রে ও অনলে
বিনাশিতে আমাদের ক'রেছে কৌশল
দুর্যোধন কতরূপে, জানেন আপনি।
অতুল কৌরবরাজ্য ত্যজিলেন পিতা
যেই জ্যেষ্ঠতাত তরে, সেই ধৃতরাষ্ট্র
একটি উচ্ছিষ্ট অন্ন না দিলা তাঁহার
অনাথ সন্তানগণে। প্রতিদানে শেষে
প্রেরিলা বারণাবতে মরিতে পুড়িয়া
ক্ষুদ্র পতঙ্গের মত!"
পুনঃ অর্জুনের
হলো কণ্ঠরোধ ক্রোধে। সম্বরিয়া ক্রোধ,
বলিতে লাগিলা পুনঃ—
"দ্বাদশ বৎসর
ভ্রমিলাম বনে পুনঃ। শৈশব, কৈশোর
এইরূপে আমাদের গিয়াছে কাননে।
কি করিব? জ্যেষ্ঠ ভ্রাতা ধার্মিক সুশীল,
পিতৃগুণে অলঙ্কৃত, না দিবে কখন
জ্ঞাতিরক্তে কলুষিতে পবিত্র বসুধা।
এখন যে ইন্দ্রপ্রস্থ ক'রেছে অর্পণ,
কে বলিবে ষড়যন্ত্র, নিগূঢ় মন্ত্রণা,
নাহি পাপিষ্ঠের মনে! সেই বিষধর
থকিতে কৌরবগৃহে, শান্তি অসম্ভব।
তাহার হিংসার স্রোত দেখিতে দেখিতে
বাড়িতেছে সিন্ধুমুখী ভাগীরথী মত,
বালির বন্ধন তাহে রবে কত দিন?"

**কৃষ্ণ**

শুধু হস্তিনায় নহে। এই হিংসা-বিষ
সমস্ত ভারতবর্ষে, মগধে, চেদিতে,
হইতেছে বিধূমিত। প্রত্যেক নৃপতি,
ক্ষুধার্ত শার্দুল মত, রয়েছে চাহিয়া
নিজ-প্রতিবাসী পানে! ভাবিছে সুযোগ
বজ্রলম্ফে পৃষ্ঠে তার পড়িবে কখন।
দহিয়া দহিয়া এই হিংসার অনলে
কমলার পদাশ্রিত বাণিজ্য-কমল,
জ্ঞানের সহস্রদল ভারতী-আশ্রয়,
শুকাইছে; পড়িয়াছে হেলিয়া পশ্চিমে
আর্য-সভ্যতার রবি। আর্য-ধর্ম-নীতি
—প্রীতিময়, প্রেমময়, শান্তিসুধাময়,—
হইয়াছে পৈশাচিক যজ্ঞে পরিণত।
রাজ্যভেদ, গৃহভেদ, জাতিভেদ, প্রভু!
ভারতের যে দুর্দশা ঘটাইছে হায়!
বলবান কোনো জাতি পশ্চিম হইতে
আসিলে ঝটিকাবেগে, নিবে উড়াইয়া
ভেদপূর্ণ আর্যজাতি তৃণরাশি মত,—
অহো! কিবা পরিণাম!

**ব্যাস**

সত্য, বাসুদেব
বড় শোচনীয় দশা আজি ভারতের!
স্রষ্টার বিপুল সৃষ্টি, জানিও নিশ্চয়
স্বেচ্ছাচারে নহে, বৎস, চালিত, রক্ষিত।
কিবা জন, কিবা জাতি, উভয় সমান
দুর্লঙ্ঘ্য নিয়মাধীন। ক্ষুদ্র শিলাখণ্ড
যত বলে নিক্ষেপিবে শিলা অন্তরে,
তত বলে প্রতিক্ষেপ হইবে নিশ্চয়।
যেইরূপে আর্যজাতি আঘাতিয়া বলে
করিয়াছে স্থানভ্রষ্ট অনার্য দুর্বলে,
সেই বলে প্রতিঘাত পাইবে নিশ্চয়
এক দিন। বিশ্বরাজ্য, দেখ বাসুদেব,
রাজত্বের মহাদর্শ। নহে পশুবল
ভিত্তি, কিম্বা হে কংসারি! নিয়ম ইহার।
বিশ্বরাজ্য প্রীতিরাজ্য, রাজত্ব দয়ার।
বিশ্বরাজ্য ন্যায়-রাজ্য, রাজত্ব নীতির।
ক্ষুদ্র বন-পুষ্প হ'তে অনন্ত গগন—

